# বেদান্তদর্শনের ইতিহাস

## দ্বিতীয় ভাগ

"রাজনীতি" "কর্ম্মতত্ত্ব" "সবলতা ও দুর্ব্বলতা"

প্রভৃতি গ্রন্থ-প্রণেতা

শ্রীমৎ স্বামী প্রজ্ঞানানন্দ সরস্বতী

প্রণীত

প্রকাশক
শ্রীনিশিকান্ত গঙ্গোপাধ্যায় এম, এ,
সভাপতি, স্বামী প্রজ্ঞানানন্দ ট্রাষ্ট
৩২, আচার্য প্রফুল্লচন্দ্র রোড,
কলিকাতা-৯

তৃতীয় পঞ্চবার্ষিক পরিকল্পনা অনুযায়ী আধুনিক ভারতীয় ভাষা সমূহের উন্নতি বিধান কল্পে প্রদত্ত সরকারি অর্থানুকূল্য লাভের ফলে পুস্তকের মূল্য যথাসম্ভব হ্রাস করা হইয়াছে।

প্রথম প্রকাশ—১৩৩৪
দ্বিতীয় মুদ্রণ—১৩৭৩

মূল্য চৌদ্দ টাকা

'বেদান্ত দর্শনের ইতিহাস' দ্বিতীয় সংস্করণ প্রকাশার্থে
সরকারী [illegible] হ্রাসায়িত মূল্য-
প্রথম ভাগ পাঁচ টাকা, দ্বিতীয় ভাগ ছয় টাকা



মুদ্রাকর
শ্রীসুশীলকুমার ঘোষ
মা মঙ্গলচণ্ডী প্রেস
১৪/বি, শঙ্কর ঘোষ লেন
কলিকাতা-৬

# উৎসর্গ

শ্রীমৎ শঙ্করানন্দ সরস্বতী

পরমারাধ্য গুরুদেব পরমহংস

পরিব্রাজকাচার্য্য

মহারাজের পূত চরণকমলে

# বেদান্তদর্শনের ইতিহাসের দ্বিতীয় ভাগের ভূমিকা

শ্রীমৎ স্বামী প্রজ্ঞানানন্দ সরস্বতী মহারাজ প্রণীত "বেদান্তদর্শনের ইতিহাস" পুনর্মুদ্রণের দায়িত্ব শ্রীমনোরঞ্জন গুপ্ত (এম্, এস্, সি) মহাশয়ের উপর অর্পণ করা হইয়াছিল। তিনিও প্রসন্ন মনে এই দায়িত্ব পালন করিয়াছেন। এই কার্যে তাঁহাকে সহায়তা করিয়াছেন উকিল শ্রীপঞ্চানন বসু। এই অবসরে ইঁহাদিগকে কৃতজ্ঞ চিত্তে স্মরণ করিতেছি।

এই খণ্ডে 'বেদান্তদর্শনের হতিহাস' সম্পূর্ণ হইয়াছে।

দার্শনিক চিন্তারাজ্যে সকল সম্প্রদায়ের মতবাদ প্রকাশ ও প্রচারের স্ব স্ব ধারা স্বামিজীর লেখনী মুখে প্রকাশ লাভ করিয়াছে। তাহাদের বিচার ও বিভিন্নমুখীন যুক্তিসমূহ তিনি যেরূপভাবে উপস্থাপিত ও প্রপঞ্চিত করিয়াছেন সুধী পাঠকমণ্ডলীর নিকট আমরা তাহাই যথাযথ উপস্থিত করিতে চেষ্টা করিয়াছি। এই চেষ্টায় আমাদের ত্রুটিবিচ্যুতি মার্জনীয়।

গ্রন্থশেষে স্বামিজীর অনুগামী ভক্ত শ্রীহীরালাল দাশগুপ্ত স্বামিজীর সম্বন্ধে তাঁহার আন্তরিক ভাবধারা সরলভাবে এবং সংক্ষেপে বর্ণনা প্রসঙ্গে স্বামিজীর জীবনের ঘটনা সমূহের প্রতি আলোকপাত করিয়াছেন। এই সংক্ষিপ্ত বর্ণনা হইতে স্বামিজী সম্বন্ধে মোটামুটি একটা ধারণা করা সম্ভবপর হইবে। গ্রন্থের কলেবরের প্রতি লক্ষ রাখিয়া এই সংক্ষিপ্তসার সন্নিবেশিত করা হইল। বিস্তৃত বিবরণের জন্য স্বতন্ত্র গ্রন্থ "স্বামী প্রজ্ঞানানন্দ সরস্বতী" দ্রষ্টব্য।

ইতি

শ্রীনিশিকান্ত গঙ্গোপাধ্যায়

সভাপতি, স্বামী প্রজ্ঞানানন্দ ট্রাষ্ট

'বেদান্ত দর্শনের ইতিহাস' দ্বিতীয় সংস্করণ প্রকাশার্থে
সদস্য [illegible] হ্রাসিত মূল্য-
প্রথম ভাগ পাঁচ টাকা, দ্বিতীয় ভাগ ছয় টাকা

# সূচীপত্র

## একাদশ শতাব্দী ৩৬১—৪৬৫


| বিষয় | পৃষ্ঠা |
|---|---|
| বিশিষ্টাদ্বৈতবাদ ... ... | ১ |
| শ্রীরামানুজাচার্য্য ... ... | ৯ |
| জীবনচরিতের উপাদান ... ... | ৯ |
| জন্ম ও পিতৃপরিচয়, শৈশব, শিক্ষা—রামানুজ ও যাদবপ্রকাশ | ১০ |
| জীবননাশের চেষ্টা, কাঞ্চিতে প্রত্যাগমন, আলোয়ান্দার দর্শনে শ্রীরঙ্গমে গমন ভবিষ্যতের কার্য্যের জন্য প্রেরণা লাভ, দীক্ষা, সন্ন্যাস ... | ১২ |
| শ্রীরঙ্গমে অবস্থান ও পুনর্দীক্ষা, শিক্ষাদান ও শিক্ষাগ্রহণ ... | ১৬ |
| দ্বিতীয়বার প্রাণনাশের চেষ্টা, যজ্ঞমূর্ত্তির সহিত বিচার, আলোয়ান্দারের প্রথম আশা পূরণ ... ... | ১৭ |
| তিরুপাতিতে শৈব-বৈষ্ণব-বিরোধের মীমাংসা, আলোয়ান্দারের নিকট দ্বিতীয় প্রতিজ্ঞা পালন, তৃতীয় প্রতিজ্ঞা পালন, চোলরাজের অত্যাচার ও রামানুজের পলায়ন ... ... | ১৯ |
| তাঁহার গ্রন্থের বিবরণ ... ... | ২১ |
| বেদান্তসংগ্রহ ... ... | ২৩ |
| শ্রীভাষ্য, বেদান্তদীপ ... ... | ২৩ |
| বেদান্তসার ... ... | ২৫ |
| গীতাভাষ্য, গদ্যত্রয় ... ... | ২৮ |
| ভগবদারাধনক্রম ... ... | ২৮ |
| তাঁহার মতবাদ ... ... | ২৯ |
| প্রমেয়নিরূপণে প্রমার আবশ্যকতা ... ... | ৩০ |
| অধিকারী ... ... | ৩১ |
| বিষয় ... ... | ৩৪ |

| বিষয় | | | পৃষ্ঠা |
|---|---|---|---|
| ব্রহ্ম ও শাস্ত্রের প্রতিপাদ্য প্রতিপাদক সম্বন্ধ ... | | ... | ৩৬ |
| প্রয়োজন | ... | ... | ৩৭ |
| ব্রহ্ম-ঈশ্বর | ... | ... | ৩৮ |
| অবতার, অন্তর্যামী, অর্চাবতার, ব্রহ্ম ও জগৎ | | ... | ৩৯ |
| ব্রহ্ম ও জীব, জীব | ... | ... | ৪০ |
| মুক্তি-মুক্ত | ... | ... | ৪৩ |
| তত্ত্বমসিবাক্যের অর্থ | ... | ... | ৪৬ |
| সাধন, প্রপত্তি | ... | ... | ৪৮ |
| শূদ্রাধিকার | ... | ... | ৫১ |
| মায়াবাদ খণ্ডন | ... | ... | ৫৩ |
| অনির্ব্বচনীয়তাবাদ খণ্ডন | ... | ... | ৫৫ |
| অসৎখ্যাতিবাদ, অখ্যাতিবাদ | ... | ... | ৫৭ |
| নির্ব্বিশেষবাদ খণ্ডন | ... | ... | ৫৮ |
| জ্ঞানতত্ত্ব ও তত্ত্ববিবেক | ... | ... | ৬১ |
| রামানুজ ও শঙ্কর মতের পার্থক্যের সংক্ষিপ্ত বিবরণ | | ... | ৬৩ |
| মন্তব্য | ... | ... | ৬৭ |
| অদ্বৈতবাদ ( একাদশ শতাব্দী ) | ... | ... | ৭৩ |
| শ্রীকৃষ্ণমিশ্র যতি | ... | ... | ৭৫ |
| তাঁহার গ্রন্থের বিবরণ | ... | ... | ৭৬ |
| প্রবোধচন্দ্রোদয়, প্রতিপাদ্য বিষয় | ... | ... | ৭৬ |
| মন্তব্য | ... | ... | ৭৭ |
| প্রকাশাত্ম যতি ( ১১শ—১২শ শতাব্দী ) | | ... | ৭৮ |
| তাঁহার গ্রন্থের বিবরণ | ... | ... | ৮০ |
| পঞ্চপাদিকা বিবরণ | ... | ... | ৮০ |
| তাঁহার মতবাদ | ... | ... | ৮১ |
| বেদান্তশ্রবণ বিধি, উপাদান | ... | ... | ৮১ |
| বিম্ব ও প্রতিবিম্ববাদ | ... | ... | ৮২ |
| অবচ্ছিন্নবাদ খণ্ডন | ... | ... | ৮৪ |

| বিষয় | | | পৃষ্ঠা |
|---|---|---|---|
| জীব ও ব্রহ্ম বিভাগ | ... | ... | ৮৬ |
| মিথ্যাত্ব লক্ষণ | ... | ... | ৮৬ |
| প্রতিবিম্বমিথ্যাত্ববাদখণ্ডন, কর্ম্ম ও সন্ন্যাস, ভেদাভেদবাদ খণ্ডন | | | ৮৭ |
| মন্তব্য | ... | ... | ৯০ |
| শ্রীমৎ অঘোর শিবাচার্য্য | ... | ... | ৯১ |
| একাদশ শতাব্দীর উপসংহার | ... | ... | ৯২ |

দ্বাদশ শতাব্দী ৯৩-১৫১

| | | | |
|---|---|---|---|
| দ্বাদশ শতাব্দী—উপক্রম | ... | ... | ৯৩ |
| শ্রীপুরুষোত্তমাচার্য্য | ... | ... | ৯৭ |
| শ্রীঅদ্বৈতানন্দ বোধেন্দ্র—জীবনচরিত | | ... | ৯৯ |
| তাঁহার গ্রন্থের বিবরণ | ... | ... | ১০৩ |
| ব্রহ্মবিদ্যাভরণ, শান্তিবিবরণ, গুরুপ্রদীপ | ... | ... | ১০৩ |
| তাঁহার মতবাদ | ... | ... | ১০৪ |
| মন্তব্য | ... | ... | ১০৯ |
| শ্রীহর্ষমিশ্র-জীবনচরিত | ... | ... | ১১০ |
| তাঁহার গ্রন্থের বিবরণ | ... | ... | ১১৬ |
| অর্ণববর্ণন, শিবশক্তিসিদ্ধি, সাহসাঙ্কচম্পূ, ছন্দপ্রশস্তি, বিজয়প্রশস্তি, গৌড়োর্ব্বীশকুলপ্রশস্তি, ঈশ্বরাভিসন্ধি | ... | ... | ১১৬ |
| স্থৈর্য্যবিচারণপ্রকরণ, নৈষধচরিত, খণ্ডনখণ্ডখাদ্যম্ | | ... | ১১৮ |
| তাঁহার মতবাদ | ... | ... | ১২০ |
| কার্য্য-কারণ-ভাব | ... | ... | ১২৬ |
| মন্তব্য | ... | ... | ১৩১ |
| শ্রীমদ্‌আনন্দবোধ ভট্টারকাচার্য্য—জীবনচরিত | | ... | ১৩৫ |
| তাঁহার গ্রন্থের বিবরণ | ... | ... | ১৩৭ |
| ন্যায়মকরন্দ, প্রমাণমালা | ... | ... | ১৩৭ |
| ন্যায়দীপাবলী | ... | ... | ১৩৮ |
| তাঁহার মতবাদ | ... | ... | ১৩৮ |

| বিষয় | | | পৃষ্ঠা |
|---|---|---|---|
| প্রবর্ত্তকত্ব, মুক্তি | ... | ... | ১৩৯ |
| অবিদ্যানিবৃত্তি, মিথ্যাত্ব লক্ষণ | .. | ... | ১৪০ |
| মন্তব্য | ... | ... | ১৪১ |
| **শ্রীমদ্ দেবাচার্য্য**—জীবনচরিত | ... | ... | ১৪৩ |
| তাঁহার গ্রন্থের বিবরণ | ... | ... | ১৪৫ |
| বেদান্তজাহ্নবী, ভক্তিরত্নাঞ্জলী | ... | ... | ১৪৫ |
| তাঁহার মতবাদ | ... | ... | ১৪৬ |
| ত্বং পদার্থ, অচেতন পদার্থ | ... | ... | ১৪৭ |
| কাল, অধিকারী, পরিণামবাদ | ... | ... | ১৪৭ |
| সাধন | ... | ... | ১৪৮ |
| মন্তব্য | ... | ... | ১৪৯ |
| **দেবারাজাচার্য্য** | ... | ... | ১৫০ |
| দ্বাদশ শতাব্দীর উপসংহার | ... | ... | ১৫১ |

## ত্রয়োদশ শতাব্দী ১৫১ ২৩৪

| | | | |
|---|---|---|---|
| ত্রয়োদশ শতাব্দী—উপক্রম | ... | ... | ১৫১ |
| মাধ্বমতের ভূমিকা | ... | ... | ১৫৪ |
| **শ্রীমৎ মধ্বাচার্য্য** | ... | ... | ১৬১ |
| জীবনচরিতের উপাদান | ... | ... | ১৬১ |
| অনুশাসন, জীবনী | ... | ... | ১৬২ |
| তাঁহার গ্রন্থের বিবরণ | ... | ... | ১৬৩ |
| গীতাভাষ্য, ব্রহ্মসূত্রভাষ্য | ... | ... | ১৬৯ |
| অণুভাষ্য, অণুব্যাখ্যান, প্রমাণ-লক্ষণ, কথালক্ষণ, উপাধিখণ্ডন, মায়াবাদখণ্ডন | | | ১৬৯ |
| প্রপঞ্চমিথ্যাত্ববাদ খণ্ডন, তত্ত্বসংখ্যান, তত্ত্ববিবেক, তত্ত্বোদ্যোত, কর্ম্মনির্ণয়, বিষ্ণুতত্ত্ববিনির্ণয় | ... | ... | ১৭০ |
| ঋক্‌ভাষ্য, দশোপনিষৎভাষ্য | ... | ... | ১৭২ |
| গীতাতাৎপর্য্যনির্ণয়, ন্যায়বিবরণ, যমকভারত, দ্বাদশ স্তোত্র, কৃষ্ণামৃতমহার্ণব, তন্ত্রসারসংগ্রহ, সদাচারস্মৃতি | | ... | ১৭৩ |

| বিষয় | | | পৃষ্ঠা |
|---|---|---|---|
| ভাগবৎ-তাৎপর্য্যনির্ণয়, মহাভারত-তাৎপর্য্যনির্ণয় | | ... | ১৭৪ |
| তাঁহার মতবাদ | ... | ... | ১৭৫ |
| সত্য, জ্ঞান, বেদ, বেদ ও ন্যায়, প্রমাণ | ... | ... | ১৭৫ |
| জগতের সত্যতা | ... | ... | ১৭৭ |
| ভেদ, উপাধিখণ্ডন, মায়াবাদখণ্ডন | ... | ... | ১৭৯ |
| ব্রহ্মবিদ্যার অধিকারী, সম্বন্ধ | ... | ... | ১৮১ |
| বিষয়, প্রয়োজন | ... | ... | ১৮৩ |
| তত্ত্ব, পদার্থ | ... | ... | ১৮৩ |
| ব্রহ্ম, আত্মা বা জীব | ... | ... | ১৮৪ |
| জগৎ | ... | ... | ১৮৬ |
| মুক্তি | ... | ... | ১৮৮ |
| সাধন, ভজন—দশবিধ | ... | ... | ১৯০ |
| ভক্তিই মুক্তির উপায়, তত্ত্বমসি বাক্যের অর্থ, কর্ম্ম ও জ্ঞান, জীবের সংসার ও মুক্তি ... | ... | ... | ১৯১ |
| মন্তব্য | ... | ... | ১৯৩ |
| **পদ্মনাভাচার্য্য** | ... | ... | ১৯৯ |
| **আচার্য্য অমলানন্দ**—জীবনচরিত | ... | ... | ২০০ |
| তাঁহার গ্রন্থের বিবরণ | ... | ... | ২০৩ |
| বেদান্তকল্পতরু, শাস্ত্রদর্পণ | ... | ... | ২০৩ |
| পঞ্চপাদিকাদর্পণ | ... | ... | ২০৫ |
| তাঁহার মতবাদ | ... | ... | ২০৫ |
| কর্ম্মের ব্রহ্মজ্ঞান সাধনত্ব নিরূপণ | ... | ... | ২০৭ |
| নির্গুণ উপাসনা সম্ভব | ... | ... | ২০৯ |
| ব্রহ্মসাক্ষাৎকারে করণ নিরূপণ | ... | ... | ২০৯ |
| সৃষ্টির কল্পক নিরূপণ | ... | ... | ২১২ |
| মন্তব্য | ... | ... | ২১৩ |
| **শ্রীমৎ চিৎসুখাচার্য্য**—জীবনচরিত | ... | ... | ২১৬ |
| তাঁহার গ্রন্থের বিবরণ | ... | ... | ২১৮ |

| বিষয় | | | পৃষ্ঠা |
|---|---|---|---|
| তত্ত্বপ্রদীপিকা | ... | ... | ২১৮ |
| ন্যায়মকরন্দের টীকা, খণ্ডনখণ্ডখাদ্যের টীকা, শারীরক ভাষ্যের টীকা, | | | |
| শঙ্করবিজয় ... | ... | ... | ২১৯ |
| তাঁহার মতবাদ | ... | ... | ২২০ |
| সাক্ষীস্বরূপ-নিরূপণ, দৃষ্টিসৃষ্টিবাদ ও সৃষ্টিদৃষ্টিবাদ | | ... | ২২০ |
| মিথ্যাত্ব লক্ষণ | ... | ... | ২২২ |
| অবিদ্যানিবৃত্তির স্বরূপ-নিরূপণ | ... | ... | ২২৩ |
| মন্তব্য | ... | ... | ২২৫ |
| বরদার্য্য বা বরদাচার্য্য | ... | ... | ২২৮ |
| সুদর্শন ব্যাস ভট্টাচার্য্য | ... | ... | ২২৯ |
| বরদাচার্য্য বা নড়াডুরম্মল | ... | ... | ২৩২ |
| বীর রাঘবদাসাচার্য্য | ... | ... | ২৩৩ |
| ত্রয়োদশ শতাব্দীর সমালোচনা | ... | ... | ২৩৪ |

## চতুর্দ্দশ শতাব্দী ২৩৪-৩০৫

| | | | |
|---|---|---|---|
| চতুর্দ্দশ শতাব্দী—উপক্রম | ... | ... | ২৩৪ |
| রামানুজাচার্য্য বা বাদিহংসাম্বুবাচার্য্য | ... | ... | ২৩৬ |
| বেঙ্কটনাথ বেদান্তাচার্য্য—জীবনচরিত | | ... | ২৩৮ |
| তাঁহার গ্রন্থের বিবরণ | ... | ... | ২৫১ |
| গরুড়পঞ্চশতী, অচ্যুতশতক, রঘুবীর গদ্য, দয়াশতক, অভীতিস্তব | | | ২৫১ |
| পাদুকাসহস্র, সুভাষিতনীতি, রহস্যত্রয়সার, সঙ্কল্পসূর্য্যোদয়, হংসসন্দেশ | | | ২৫১ |
| যাদবাভ্যুদয়, তত্ত্বমুক্তাকলাপ, অধিকরণসারাবলী | | ... | ২৫২ |
| ন্যায়পরিশুদ্ধি, ন্যায়সিদ্ধাঞ্জন, শতদূষণী | ... | ... | ২৫৪ |
| তত্ত্বটীকা, গীতার টীকা | ... | ... | ২৫৬ |
| গদ্যত্রয়ের টীকা, সেশ্বরমীমাংসা, মীমাংসাপাদুকা, নিক্ষেপরক্ষা, | | | |
| ঈশাবাস্যোপনিষৎভাষ্য, তিরুভইমলি, যতিরাজসপ্ততি, গীতার্থসংগ্রহ | | | |
| রক্ষা, বাদিত্রয়খণ্ডনম্ | ... | ... | ২৫৬ |
| তাঁহার মতবাদ | ... | ... | ২৫৮ |

| বিষয় | | | পৃষ্ঠা |
|---|---|---|---|
| মন্তব্য | ... | ... | ২৬০ |
| শ্রীমল্লোকাচার্য্য | ... | ... | ২৬২ |
| আচার্য্য বরদগুরু | ... | ... | ২৬৪ |
| আচার্য্য ভারতীতীর্থ | ... | ... | ২৬৫ |
| " শঙ্করানন্দ | ... | ... | ২৭১ |
| তাঁহার গ্রন্থের বিবরণ | ... | ... | ২৭২ |
| ব্রহ্মসূত্রদীপিকা, গীতার টীকা, উপনিষৎবৃত্তি | | ... | ২৭২ |
| আত্মপুরাণ | ... | ... | ২৭৩ |
| শ্রীমদ্ মাধবাচার্য্য বা বিদ্যারণ্য মুনীশ্বর | | ... | ২৭৪ |
| তাঁহার গ্রন্থের বিবরণ | ... | ... | ২৮১ |
| মাধবীয় ধাতুবৃত্তি, পরাশর মাধব, জৈমিনীয়ন্যায়মালাবিস্তর, সূতসংহিতার টীকা, বিবরণ প্রমেয় সংগ্রহ | | ... | ২৮১ |
| সর্ব্বদর্শনসংগ্রহ | ... | ... | ২৮২ |
| পঞ্চদশী, অনুভূতিপ্রকাশ | ... | ... | ২৮৩ |
| অপরোক্ষানুভূতির টীকা, জীবন্মুক্তিবিবেক, ঐতরেয় উপনিষদের দীপিকা, তৈত্তিরীয় উপনিষদের দীপিকা, ছান্দোগ্য উপনিষদের দীপিকা, বৃহদারণ্যক বার্ত্তিকসার, শঙ্করবিজয় | | ... | ২৮৪ |
| কালমাধব | ... | ... | ২৮৬ |
| তাঁহার মতবাদ | ... | ... | ২৮৬ |
| জীবেশ্বর স্বরূপ নিরূপণ—প্রতিবিম্ববাদ | ... | ... | ২৮৬ |
| ঈশ্বরের সর্ব্বজ্ঞত্ব | ... | ... | ২৯২ |
| সাক্ষিত্ব নিরূপণ | ... | ... | ২৯৩ |
| স্বাপ্নপদার্থাধিষ্ঠান-নিরূপণ | ... | ... | ২৯৫ |
| নির্গুণ উপাসনা | ... | ... | ২৯৭ |
| মন্তব্য | ... | ... | ৩০১ |
| চতুর্দ্দশ শতাব্দীর উপসংহার | ... | ... | ৩০৫ |

## পঞ্চদশ শতাব্দী ৩০৬—৩৩১

| বিষয় | | | পৃষ্ঠা |
|---|---|---|---|
| পঞ্চদশ শতাব্দী—উপক্রম | ... | ... | ৩০৬ |
| **আচার্য্য আনন্দজ্ঞান বা আনন্দগিরি** | | ... | ৩১০ |
| তাঁহার গ্রন্থের বিবরণ | ... | ... | ৩১৩ |
| দশোপনিষৎভাষ্যের টীকা, গীতাভাষ্যের টীকা, শারীরকভাষ্যের টীকা, তৈত্তিরীয় উপনিষদের সুরেশ্বর-কৃত বার্ত্তিকের টীকা, বৃহদারণ্যক উপনিষদের বার্ত্তিকের টীকা | ... | ... | ৩১৩ |
| বেদান্তশতশ্লোকীর টীকা, শঙ্করবিজয় | ... | ... | ৩১৪ |
| আচার্য্য প্রকাশানন্দ | ... | ... | ৩১৬ |
| তাঁহার গ্রন্থের বিবরণ | ... | ... | ৩১৮ |
| সিদ্ধান্তমুক্তাবলী | ... | ... | ৩১৮ |
| তাঁহার মতবাদ | ... | ... | ৩১৮ |
| উপাদান কারণত্ব নিরূপণ | ... | ... | ৩১৯ |
| দৃষ্টিসৃষ্টিবাদ ও সৃষ্টিদৃষ্টিবাদ | ... | ... | ৩১৯ |
| আচার্য্য অখণ্ডানন্দ | ... | ... | ৩২১ |
| শ্রীমৎ কেশবাচার্য্য | ... | ... | ৩২১ |
| **শ্রীমৎ জয়তীর্থাচার্য্য** | ... | ... | ৩২২ |
| তাঁহার গ্রন্থের বিবরণ | ... | ... | ৩২৩ |
| তত্ত্বপ্রকাশিকা, তত্ত্বোদ্যোত টীকা, তত্ত্বসংখ্যান টীকা, তত্ত্ববিবেকটীকা, ন্যায়কল্পলতা, সম্বন্ধদীপিকা | ... | ... | ৩২৩ |
| প্রপঞ্চমিথ্যাত্বানুমানখণ্ডন টীকা, ন্যায়দীপিকা, মায়াবাদখণ্ডন টীকা, বিষ্ণুতত্ত্ববিনির্ণয় টীকা, উপাধিখণ্ডন টীকা, ঈশাবাস্যোপনিষদের টীকা, প্রশ্নোপনিষদের টীকা, প্রমাণ-পদ্ধতি, ন্যায়সুধা | | ... | ৩২৪ |
| বাদাবলী | ... | ... | ৩২৫ |
| **বরদানায়ক সূরি** | ... | ... | ৩২৬ |
| **অনন্তাচার্য্য বা অনন্তার্য্য** | ... | ... | ৩২৭ |
| তাঁহার গ্রন্থের বিবরণ | ... | ... | ৩২৭ |
| জ্ঞানযাথার্থ্যবাদ : | ... | ... | ৩২৮ |

| বিষয় | পৃষ্ঠা |
|---|---|
| প্রতিজ্ঞাবাদার্থঃ, ব্রহ্মপদশক্তিবাদঃ, ব্রহ্মলক্ষণ-নিরূপণম্, বিষয়তাবাদঃ, মোক্ষকারণতাবাদঃ, শরীরবাদঃ ... ... | ৩২৮ |
| শাস্ত্রারম্ভসমর্থনম্, শাস্ত্রৈক্যবাদঃ, সম্বিদেকাত্মানুমাননিরাসবাদার্থঃ, সমাপ্তবাদঃ, সামানাধিকরণ্যবাদঃ, সিদ্ধান্ত-সিদ্ধাঞ্জনম্ ... | ৩২৯ |
| পঞ্চদশ শতাব্দীর উপসংহার ... ... | ৩৩১ |

ষোড়শ শতাব্দী ৩৩২—৪৪৯

| | |
|---|---|
| ষোড়শ শতাব্দী—উপক্রম ... ... | ৩৩২ |
| শ্রীমৎ বল্লভাচার্য ... ... | ৩৩৪ |
| তাঁহার গ্রন্থের বিবরণ ... ... | ৩৩৯ |
| অণুভাষ্য ... ... | ৩৩৯ |
| ভাগবতের ব্যাখ্যা সুবোধিনী, সিদ্ধান্তরহস্য, ভাগবত-লীলারহস্য-একান্তরহস্য, বিষ্ণুপদ ... ... ... | ৩৩৯ |
| তাঁহার মতবাদ ... ... | ৩৪০ |
| অধিকারী ... ... | ৩৪১ |
| সম্বন্ধ, প্রয়োজন, বিষয় ... ... ... | ৩৪২ |
| ব্রহ্ম ... ... | ৩৪৩ |
| ব্রহ্ম ও জগৎ, জীব ... ... | ৩৪৪ |
| তত্ত্বমাসিবাক্যের তাৎপর্য্য, মুক্তি | |
| সাধন ... ... ... | |
| শূদ্রাধিকার ... ... | ৩৪৯ |
| মন্তব্য ... ... | ৩৪৯ |
| আচার্য্য বিঠ্‌ঠলনাথ দীক্ষিত ... ... | ৩৫২ |
| অচিন্ত্যভেদাভেদবাদ ... ... | ৩৫৩ |
| শ্রীরূপ গোস্বামী ... ... | ৩৫৪ |
| শ্রীসনাতন গোস্বামী ... ... | ৩৫৬ |
| শ্রীজীব গোস্বামী ... ... | ৩৫৯ |
| মন্তব্য ... ... | ৩৬১ |

| বিষয় | | | পৃষ্ঠা |
|---|---|---|---|
| আচার্য্য মল্লনারাধ্য | ... | ... | ৩৬৩ |
| আচার্য্য নৃসিংহাশ্রম | ... | ... | ৩৬৪ |
| আচার্য্য নারায়ণাশ্রম | ... | ... | ৩৬৮ |
| শ্রীমৎ রঙ্গরাজাধ্বরি | ... | ... | ৩৬৯ |
| **আচার্য্য শ্রীঅপ্পয়দীক্ষিত** | ... | ... | ৩৭৪ |
| অপ্পয়দীক্ষিতের মতবাদ | ... | ... | ৩৮৫ |
| অপ্পয়দীক্ষিতের গ্রন্থের বিবরণ | ... | ... | ৩৯১ |
| অলঙ্কার শাস্ত্রে—কুবলয়ানন্দ, চিত্র-মীমাংসা | | ... | ৩৯২ |
| বৃত্তিবার্ত্তিকম্, নাম-সংগ্রহমালা | ... | ... | ৩৯৩ |
| ব্যাকরণে—নক্ষত্রবাদাবলী বা পাণিনিতন্ত্রবাদ নক্ষত্রবাদমালা, | | | |
| প্রাকৃত চন্দ্রিকা ... | ... | ... | ৩৯৩ |
| মীমাংসায়—চিত্রপুট, বিধিরসায়ন | ... | ... | ৩৯৩ |
| সুখোপযোজনী, উপক্রম-পরাক্রম, বাদনক্ষত্র-মালা | | ... | ৩৯৪ |
| বেদান্তে—পরিমল | ... | ... | ৩৯৫ |
| ন্যায়রক্ষামণি, সিদ্ধান্তলেশসংগ্রহ, মতসারার্থসংগ্রহ | | ... | ৩৯৫ |
| শঙ্করমতে—নয়মঞ্জরী | ... | ... | ৩৯৬ |
| মধ্বমতে—ন্যায়মুক্তাবলী | ... | ... | ৩৯৬ |
| রামানুজমতে—নয়ময়ূখমালিকা | ... | ... | ৩৯৬ |
| শ্রীকণ্ঠমতে—শিবার্কমণিদীপিকা, রত্নত্রয় পরীক্ষা | | ... | ৩৯৬ |
| শৈবমতে—মণিমালিকা | ... | ... | ৩৯৭ |
| শিখরিণীমালা, শিবতত্ত্ববিবেক, ব্রহ্মতর্কস্তব, শিবকর্ণামৃতম্, | | | |
| রামায়ণতাৎপর্য্য-সংগ্রহ, ভারততাৎপর্য্য-সংগ্রহ, শিবাদ্বৈতবিনির্ণয়, | | | |
| শিবার্চ্চনা-চন্দ্রিকা, শিবধ্যান-পদ্ধতি | ... | ... | ৩৯৭ |
| আদিত্যস্তবরত্ন, মধ্বতন্ত্রমুখমর্দ্দন, যাদবাভ্যুদয়ের ভাষ্য | | ... | ৩৯৮ |
| মন্তব্য ... | ... | ... | ৩৯৯ |
| **আচার্য্য ভট্টোজি-দীক্ষিত** | ... | ... | ৪০১ |
| " **সদাশিব ব্রহ্মেন্দ্র** | ... | ... | ৪০৩ |
| " **নীলকণ্ঠ সূরি** | ... | ... | ৪০৪ |

| বিষয় | | | পৃষ্ঠা |
|---|---|---|---|
| আচার্য্য সদানন্দ যোগীন্দ্র | ... | ... | ৪০৫ |
| " নৃসিংহ সরস্বতী | ... | ... | ৪০৮ |
| দোদ্দয় মহাচার্য্য রামানুজ দাস | | ... | ৪০৯ |
| মহাচার্য্যের গ্রন্থের বিবরণ | ... | ... | ৪১০ |
| চণ্ডমারুত, অদ্বৈতবিদ্যা-বিজয়, পরিকরবিজয় | | ... | ৪১০ |
| পারাশর্য্য-বিজয়, ব্রহ্মবিদ্যা-বিজয়, ব্রহ্মসূত্র-ভাষ্যোপন্যাস, বেদান্ত-বিজয়, | | | |
| সদ্‌বিদ্যা-বিজয় | ... | ... | ৪১১ |
| উপনিষদ্‌—মঙ্গলদীপিকা | ... | ... | ৪১২ |
| সুদর্শন গুরু | ... | ... | ৪১২ |
| আচার্য্য ব্যাসরাজ স্বামী | ... | ... | ৪১৩ |
| ব্যাসরাজ স্বামীর গ্রন্থের বিবরণ | ... | ... | ৪১৪ |
| ন্যায়ামৃত, তাৎপর্য্যচন্দ্রিকা, ভেদোজ্জীবন | | ... | ৪১৪ |
| ব্যাসরাজ স্বামীর মতবাদ | ... | ... | ৪১৫ |
| প্রথম নিরুক্তি, দ্বিতীয় নিরুক্তি | ... | ... | ৪১৭ |
| তৃতীয় মিথ্যাত্ব নিরুক্তি | ... | ... | ৪১৮ |
| চতুর্থ নিরুক্তি, পঞ্চম নিরুক্তি | ... | ... | ৪২০ |
| মিথ্যাত্ব নিরুক্তি, দৃশ্যত্ব নিরুক্তি, জড়ত্ব নিরুক্তি | | ... | ৪২২ |
| পরিচ্ছিন্নত্ব নিরুক্তি, অংশিত্ব নিরুক্তি | ... | ... | ৪২৩ |
| মন্তব্য ... | ... | ... | ৪২৫ |
| আচার্য্য বিজ্ঞানভিক্ষু | ... | ... | ৪২৬ |
| বিজ্ঞানভিক্ষুর গ্রন্থের বিবরণ | ... | ... | ৪২৯ |
| বেদান্তমতে—উপদেশ রত্নমালা, বিজ্ঞানামৃত ভাষ্য, গীতাভাষ্য, | | | |
| উপনিষদ্‌ ভাষ্য ... | ... | ... | ৪২৯ |
| সাংখ্যমতে—সাংখ্যপ্রবচন ভাষ্য | ... | ... | ৪২৯ |
| সাংখ্যসার ... | ... | ... | ৪৩০ |
| যোগশাস্ত্রে—যোগবার্ত্তিক | ... | ... | ৪৩১ |
| বিজ্ঞানভিক্ষুর মতবাদ | ... | ... | ৪৩১ |
| ব্রহ্মবিদ্যায় শূদ্রাধিকার | ... | ... | ৪৫২ |

| বিষয় | | | পৃষ্ঠা |
|---|---|---|---|
| মন্তব্য | ... | ... | ৪৪৩ |
| ষোড়শ শতাব্দীর উপসংহার | ... | ... | ৪৪৩ |
| সপ্তদশ শতাব্দীর উপক্রমণিকা | ... | ... | ৪৪৭ |
| আচার্য্য মধুসূদন সরস্বতী | ... | ... | ৪৪৯ |

## সপ্তদশ শতাব্দী ৪৫৪ ৫১২

| | | | |
|---|---|---|---|
| মধুস্দন সরস্বতীর গ্রন্থের বিবরণ | ... | ... | ৪৫৪ |
| সিদ্ধান্তবিন্দু, সংক্ষেপ শারীরকের ব্যাখ্যা, অদ্বৈতসিদ্ধি | | ... | ৪৫৪ |
| অদ্বৈত রত্ন রক্ষণ, বেদান্ত কল্পলতিকা, গূঢ়ার্থ দীপিকা | | ... | ৪৫৪ |
| প্রস্থানভেদ, মহিম্নস্তোত্রের ব্যাখ্যা, ভক্তিরসায়ন | | ... | ৪৫৬ |
| মধুস্দনের মতবাদ | ... | ... | ৪৫৭ |
| প্রথম মিথ্যাত্ব লক্ষণ | ... | ... | ৪৫৯ |
| দ্বিতীয় মিথ্যাত্ব লক্ষণ | ... | ... | ৪৬১ |
| তৃতীয় মিথ্যাত্ব লক্ষণ | ... | ... | ৪৬২ |
| চতুর্থ মিথ্যাত্ব লক্ষণ, পঞ্চম মিথ্যাত্ব, মিথ্যাত্ব মিথ্যাত্ব নিরুক্তি | | | ৪৬৩ |
| দৃশ্যত্ব হেতূপপত্তি | ... | ... | ৪৬৪ |
| দ্বিতীয় হেতু জড়ত্ব, তৃতীয় হেতু পরিচ্ছিন্নত্ব, অংশিত্ব হেতু | | ... | ৪৬৫ |
| দৃষ্টিসৃষ্টিবাদ, একজীববাদ | ... | ... | ৪৬৯ |
| মন্তব্য | ... | ... | ৪৭৩ |
| আচার্য্য ধর্ম্মরাজ অধ্বরীন্দ্র | ... | ... | ৪৭৪ |
| " রামতীর্থ | ... | ... | ৪৭৯ |
| " আপদেব | ... | ... | ৪৮১ |
| " গোবিন্দানন্দ | ... | ... | ৪৮৩ |
| " রামানন্দ সরস্বতী | ... | ... | ৪৮৬ |
| " কাশ্মীরক সদানন্দ যতি | ... | ... | ৪৮৯ |
| " রঙ্গনাথ | ... | ... | ৪৯১ |
| শ্রীমৎ ব্রহ্মানন্দ সরস্বতী | ... | ... | ৪৯৩ |
| ব্যাস রামাচার্য্য | ... | ... | ৪৯৭ |

| বিষয় | | | পৃষ্ঠা |
|---|---|---|---|
| শ্রীমৎ রাঘবেন্দ্র স্বামী | ... | ... | ৫০০ |
| তাঁহার গ্রন্থের বিবরণ | .. | ... | ৫০০ |
| তত্ত্বোদ্যোত টীকার বৃত্তি, ন্যায়কল্পলতার বৃত্তি, তত্ত্বপ্রকাশিকার বৃত্তি ভাবদীপ, বাদাবলীর টীকা, মন্ত্রার্থমঞ্জরী, তত্ত্বমঞ্জরী | | ... | ৫০১ |
| গীতাবিবৃত্তি, ঈশ, কঠ, প্রশ্ন, মুণ্ডক ছান্দোগ্য, তৈত্তিরীয় উপনিষদের খণ্ডার্থ | | ... | ৫০১ |
| শ্রীনিবাস আচার্য্য (১) | ... | ... | ৫০২ |
| " " (২) | ... | ... | ৫০৩ |
| " " (৩) | ... | ... | ৫০৪ |
| বুচ্চি বেঙ্কটাচার্য্য | ... | ... | ৫০৮ |
| ব্রজনাথ ভট্ট | ... | ... | ৫০৯ |
| সপ্তদশ শতাব্দীর উপসংহার | ... | ... | ৫১০ |
| অষ্টাদশ শতাব্দীর উপক্রম | ... | ... | ৫১২ |


## অষ্টাদশ শতাব্দী ৫১৪-৫৫৪


| | | | |
|---|---|---|---|
| আচার্য্য বেদেশ তীর্থ | ... | ... | ৫১৪ |
| " শ্রীনিবাস তীর্থ | ... | ... | ৫১৫ |
| " অচ্যুত কৃষ্ণানন্দতীর্থ | ... | ... | ৫১৬ |
| " মহাদেব সরস্বতী | ... | ... | ৫১৮ |
| " সদাশিবেন্দ্র সরস্বতী | ... | ... | ৫২০ |
| আত্মবিদ্যাবিলাস, কবিতা কল্পবল্লী, অদ্বৈতরসমঞ্জরী | | ... | ৫২৫ |
| আচার্য্য আয়ন্নদীক্ষিত | ... | ... | ৫২৬ |
| গোস্বামী পুরুষোত্তমজী মহারাজ | ... | ... | ৫৩০ |
| শ্রীনিবাস দীক্ষিত | ... | ... | ৫৩১ |
| আচার্য্য বিশ্বনাথ চক্রবর্ত্তী | ... | ... | ৫৩২ |
| " বলদেব বিদ্যাভূষণ | ... | ... | ৫৩৩ |
| বলদেবের গ্রন্থের বিবরণ | ... | ... | ৫৩৫ |

| বিষয় | | পৃষ্ঠা |
|---|---|---|


গোবিন্দভাষ্য, সিদ্ধান্তরত্ন বা ভাষ্যপীঠক
প্রমেয় রত্নাবলী, গীতাভাষ্য, বেদান্ত স্যমন্তক, উপনিষদ্ ... ৫৩৫
ভাষ্য, স্তবাবলী টীকা, বিষ্ণুসহস্রনাম ভাষ্য ... ... ৫৩৬
আচার্য্য বলদেবের মতবাদ ... ... ৫৩৬
অধিকারী ... ... ৫৩৮
সম্বন্ধ ... ... ৫৪০
বিষয়, প্রয়োজন, ব্রহ্ম ... ... ৫৪১
ব্রহ্ম ও জগৎ ... ... ৫৪২
জীব, মুক্তি ... ... ৫৪৪
প্রকৃতি ... ... ৫৪৬
কাল, কর্ম্ম, তত্ত্বমসিবাক্য, সাধন ... ... ৫৪৭
ব্রহ্মবিদ্যায় শূদ্রাধিকার, ভক্তি ... ... ৫৪৮
বলদেবের মতের সারার্থ সংক্ষেপ ... ... ৫৫০
মন্তব্য ... ... ৫৫০
**ইউরোপীয় পণ্ডিত—স্যার উইলিয়ম্ জোন্স্** ... ৫৫৩
অষ্টাদশ শতাব্দীর উপসংহার ... ... ৫৫৩
উনবিংশ শতাব্দীর উপক্রম ... ... ৫৫৪


## উনবিংশ শতাব্দী ৫৫৭-৫৯৩


**প্রথম বিশেষত্ব**—বঙ্গভাষা ... ... ৫৫৭
হিন্দীভাষা ... ... ৫৫৯
**দ্বিতীয় বিশেষত্ব**—ইউরোপীয় পণ্ডিতগণ ... ৫৬১
কোল্‌ব্রুক্, উইলসন্ ... ... ৫৬২
চার্ল্‌স্ উইল্‌কিন্‌স্, রোয়ার, কাওয়েল্, বৎলিঙ্ক্ ... ৫৬৩
অধ্যাপক মোক্ষমূলার ... ... ৫৬৪
ডসেন্ ... ... ৫৬৬
ওয়েবার্, গার্বে ... ... ৫৬৮
থিবো ... ... ৫৬৯

| বিষয় | | | পৃষ্ঠা |
|---|---|---|---|
| কর্ণেল্ জেকব | ... | ... | ৫৭১ |
| গফ্ | ... | ... | ৫৭২ |
| বেনিস্, ডেভিস্, সার উইলিয়ম্ জোন্স্ | ... | ... | ৫৭৩ |
| কোশিন্ | ... | ... | ৫৭৫ |
| **দ্বিতীয় বিশেষত্ব**—দেশীয় পণ্ডিতগণ | ... | ... | ৫৭৭ |
| **তৃতীয় বিশেষত্ব**—ধর্ম্মসমাজের আবির্ভাব—ব্রাহ্মসমাজ | | ... | ৫৭৯ |
| থিয়সফি | ... | ... | ৫৮০ |
| আর্য্যসমাজ | ... | ... | ৫৮৪ |
| **চতুর্থ বিশেষত্ব**—শাস্ত্রের প্রচার | ... | ... | ৫৮৫ |
| **উপসংহার**— | ... | ... | ৫৮৯ |
| গ্রন্থকারের সংক্ষিপ্ত জীবনী | ... | ... | ৫৯৩ |

# বেদান্তদর্শনের ইতিহাস

## বর্ণানুক্রমে বিশদ সূচীপত্র

বিষয় — পৃষ্ঠা


**অ**

অদ্বৈতবাদ ... ৪৫৭
অণুভাষ্য ১৭০,৩৩৯
অপ্পয়দীক্ষিত ৩,২৬৫,৩৪৯,৩৭৪,৩৯১
অমলানন্দ ২০০-২০৩
অখণ্ডানন্দ ... ৩২১
অবতার ... ৩৯
অধিকারী ৩২,১৪৭,৩৪১,৫৩৮
অজ্ঞান ... ৮৬
অঘোর শিবাচার্য্য ... ৯১
অন্তর্য্যামী ... ৪০
অর্চ্চাবতার ... ৪০
অনির্ব্বচনীয়বাদ খণ্ডন ৫৫
অসংখ্যাতিবাদ ৫৭
অখ্যাতিবাদ ৫৮
অবচ্ছিন্নবাদ খণ্ডন
অদ্বৈতানন্দ ৯৯,১০৪,১০৭
অর্থবিবর্ণন ১১৬
অবিদ্যা নিবৃত্তি ১৪০-৪১
অচেতন পদার্থ ১৪৭
অনুব্যাখ্যান
অবিদ্যানিবৃত্তির স্বরূপ নিরূপণ ২২৩
অচ্যুতশতক ২৫১
অভীতিস্তব ২৫১
অধিকরণ সারাবলী ২৫৩
অনুভূতি প্রকাশ ২৮৪
অপরোক্ষানুভূতির টীকা ২৮৪
অনন্তাচার্য্য ৩২৭
অচিন্ত্য ভেদাভেদবাদ ৩৩১,৩৫৩
অদ্বৈত-দীপিকা ৩৬৫
অদ্বৈত বিদ্যাবিজয় ৪১০
অংশীত্ব নিরুক্তি ৪২৩
অদ্বৈতসিদ্ধি ৪৫৫
অদ্বৈত-রত্ন-রক্ষণ ৪৫৫
অংশীত্ব হেতু ৪৬৯
অদ্বৈত ব্রহ্মসিদ্ধি ... ৫৮৯
অদ্বৈতচিন্তা কৌস্তুভ ৫১৮
অদ্বৈত রসমঞ্জরী ৫২৫

**আ**

আপদেব ৪৮১
আনন্দগিরি ৩১০-১৩
আনন্দ-বোধাচার্য্য ১৩৫,১৪২,২২৩
আত্মা ... ১৮৫
আলোয়ান্দার ১২
আলাউদ্দিন ২৩৪
আগমবাগীশ ৩০৯
আনন্দ জ্ঞান ৩১০
আচার্য্য মল্লনারাধ্য ৩৮৩

| বিষয় | পৃষ্ঠা |
|---|---|
| আচার্য্য নৃসিংহাশ্রম | ৩৬৪ |
| আদিত্যস্তবরত্ন | ৩৯৮ |
| আনন্দ রায় মখী | ৪০০ |
| আচার্য্য ব্যাসরাজ | ৪১৩,৪১৫ |
| আত্মবিদ্যাবিলাস | ৫২৫ |
| আয়ন্নদীক্ষিত | ৫২৬ |
| আর্য্য সমাজ | ৫৮৭ |
| **ঈ** | |
| ঈশ্বর | ৩৮,২৮৬,২৯২,৪৩৮,৫৪৩, |
| **উ** | |
| উপাসনা | ২০৯ |
| উপসংহার | |
| উপাদান | ৮২,৩১৯,৪৩৫ |
| উপাধিখণ্ডন | ১৭০,১৮০ |
| উপনিষদ বৃত্তি | ২৭৩ |
| উপক্রম পরাক্রম | ৩৯৪ |
| উপনিষদ-মঙ্গলদীপিকা | ৪১২ |
| উইলিয়ম্ জোন্স্ | ৫৫৩ |
| উইলসন্ | ৫৬৩ |
| উইলকিন্স্ | ৫৬৩ |
| **ঋ** | |
| ঋক্‌ভাষ্য | ১৭২ |
| **এ** | |
| একজীববাদ | ৪৬৯ |
| **ও** | |
| ওয়েবার | ৫৬৮ |
| **ক** | |
| কল্পতরু | ২০৩,২১৪ |
| কর্ম্ম | ১৯১,২০৭,৫৪৭ |

| বিষয় | পৃষ্ঠা |
|---|---|
| কর্ম্ম ও সন্ন্যাস | ৮৭ |
| কথা-লক্ষণ | ১৭০ |
| কর্ম্ম নির্ণয় | ১৭১ |
| কবির | ৩০৬ |
| কবিতা কল্পবল্লী | ৫২৫ |
| কার্য্যকারণ ভাব | ১২৬ |
| কাল | ১৪',৫৪৭ |
| কালমাধব | ২৮৬ |
| কাশ্মীরক সদানন্দ | ৪৮৯ |
| কাওয়েল্ | ৫৬৪ |
| কুবলয়ানন্দ | ৩৯২ |
| কৃষ্ণস্বামী আয়াঙ্গার | ১৫৮,১৬২ |
| কৃষ্ণামৃত-মহার্ণব | ১৭৪ |
| কৃষ্ণানন্দ-তীর্থ | ৫১৬ |
| কৃষ্ণালঙ্কার | ৫১৬ |
| কেশবাচার্য্য | ৩২৯ |
| কে, টি, তেলাঙ্গ | ৫৭৭ |
| কোক্ষিন্ | ৫৭৫ |
| **খ** | |
| খণ্ডনাখণ্ড খাদ্য | ১১৮-১৯ |
| খণ্ডনাখণ্ড খাদ্যের টীকা | ২১৯ |
| **গ** | |
| গঙ্গেশ | ১১৪, ১১৬ |
| গদ্যত্রয় | ২৮ |
| গরুড় পক্ষপতি | ২৫১ |
| গফ্ | ৫৭২ |
| গদ্যত্রয়েরটীকা | ২৫৬ |
| গঙ্গানাথ ঝা | ৫৭৭ |
| গার্বে | ৫৬৬ |

| বিষয় | পৃষ্ঠা | বিষয় | পৃষ্ঠা |
|---|---|---|---|
| গীতাভাষ্য | ২৮,১৬৯,৪২৯,৫৩৫ | জ্ঞানতত্ত্ব | ৬১ |
| গীতা তাৎপর্য্য নির্ণয় | ১৭৩ | জ্ঞান যথার্থবাদ | ৩২৮ |
| গীতার্থসংগ্রহ-রক্ষা | ২৫৭ | জ্ঞানরত্ন প্রকাশিকা | ৫০৬ |
| গীতাভাষ্য বিবেচন | ৩১৪ | জীব | ৪১,১৮৬,৩১৫,৪৩৯,৫৪৪ |
| গুরুপ্রদীপ | ১০৩ | জীব ও ব্রহ্ম বিভাগ | ৮৩,৮৬ |
| গুরুগোবিন্দ | ৪৪৭ | জীবন্মুক্তি-বিবেক | ২৮৪ |
| গূঢ়ার্থ দীপিকা | ৪৫৬ | জেকব্ | ৫৭১ |
| গোবিন্দ ভাষ্য | ৩৫৪,৫৩৫ | জৈমিনীয় ন্যায়মালা বিস্তর | ২৮১ |
| গোবিন্দানন্দ | ৪৮৩ | জোন্স্ | ৫৭৪ |
| গোষ্ঠীপূর্ণ | ১৬ | ড | |
| গোপালচারিয়ার | ২৬১ | ডসেন্ | ৫৬৬ |
| গৌড়ীয় বৈষ্ণবমত | ৫৩৩ | ডেভিস্ | ৫৭৩ |
| গৌড়োর্ব্বীয়-কুলপ্রশস্তি | ১১৭ | ণ | |
| চ | | ণত্বদর্পণ | ৫০৬ |
| চণ্ডমারুৎ | ৪১০ | ত | |
| চতুর্থ নিরুক্তি | ৪২০ | তত্ত্বমসি | ৪৬,১৯১ |
| চতুর্থ মিথ্যাত্বলক্ষণ | ৪৬৩ | তত্ত্ববিবেক | ৬১ |
| চিৎসুখাচার্য্য | ২১৬-১৭,২২৫-২৬,২৯৪ | তত্ত্বসখ্যান | ১৭০ |
| চিদ্বিলাস | ১০০,১০১ | তত্ত্বোদ্যোত | ১৭১,৫১৪ |
| চিত্র-মীমাংসা | ৩৯২ | তত্ত্বসার-সংগ্রহ | ১৭৪ |
| ছ | | তত্ত্ব | ১৮৩ |
| ছন্দঃপ্রশস্তি | ১১৭ | তত্ত্বপ্রদীপিকা | ২১৮ |
| জ | | তত্ত্বদীপন | ৩২১ |
| জয়চন্দ্র | ১১৩ | তরঙ্গিনী | ৪৯৮ |
| জগতের সত্যতা | ১৭৭-৭৮ | তত্ত্বমার্ত্তাণ্ড | ৫০৬ |
| জয়তীর্থ আচার্য্য | | তত্ত্বানুসন্ধান | ৫১৮ |
| জগন্নাথ | ৩৮১ | তারানাথ তর্কবাচস্পতি | ৫৮৭ |
| জড়ত্ব নিরুক্তি | ৪২৩ | তাৎপর্য্য চন্দ্রিকা | ২৮,২৫৬,৪১৫ |
| জ্ঞান | ১৭৬,১৯১ | তিরুভইমলী | ২৫৭ |

| বিষয় | পৃষ্ঠা | বিষয় | পৃষ্ঠা |
|---|---|---|---|
| তৃতীয় মিথ্যাত্ব নিরুক্তি | ৪১৮ | ন্যায়বিবরণ | ১৭৩ |
| তৃতীয় মিথ্যাত্ব-লক্ষণ | ৪৬২ | ন্যায়মকরন্দের টীকা | ২১৯ |
| তৃতীয়-হেতু পরিচ্ছিন্নত্ব | ৪৬৫ | ন্যায়পরিশুদ্ধি | ২৫৪ |
| থ | | ন্যায়সিদ্ধাঞ্জন | ২৫৪ |
| থিবো | ৫৬৯ | নানক | ৩০৯ |
| থিয়সফি | ৫৮০ | ন্যায়নির্ণয় | ৩১৪ |
| দ | | ন্যায়দীপিকা | ৩২৪ |
| দয়ানন্দ সরস্বতী | ৫৮৪ | নামসহস্রমালা | ৩৯৩ |
| দশোপনিষদ্ ভাষ্য | ১৭২ | নারায়ণাশ্রম আচার্য্য | ৩৬৮ |
| দ্বাদশস্তোত্র | ১৭৪ | ন্যায়সুধা | ৩২৫ |
| দাম্পতক | ২৫১ | ন্যায়রক্ষামণি | ৩৯৫ |
| দ্বিতীয় নিরুক্তি | ৪১৭ | ন্যায়ামৃত | ৪১৪ |
| দ্বিতীয় মিথ্যাত্বলক্ষণ | ৪৬১ | ন্যায় কল্পলতারবৃত্তি | ৫০০ |
| দ্বিতীয় হেতুজড়ত্ব | ৪৬৫ | ন্যায়ামৃত প্রকাশ | ৫১৫ |
| দৃষ্টিসৃষ্টিবাদ | ২২১,৫৬৯ | নিম্বার্কাচার্য্য | ৯২,৯৭,৩২২ |
| দৃশ্যত্বনিরুক্তি | ৪২২ | নির্বিশেষবাদ খণ্ডন | ৫৮ |
| দৃশ্যত্ব হেতূপপত্তি | ৪৬৪ | নির্বিকল্পজ্ঞান | ৬০ |
| দেবাচার্য্য | ১৪৩-৪৪ | নিক্ষেপরক্ষা | ২৫৭ |
| দেবরাজাচার্য্য | ১৫০ | নির্গুণ উপাসনা | ২৯৭ |
| দোদ্দয়মহাচার্য্য | ৪০৯ | নৃসিংহ সরস্বতী | ৪০৮ |
| ধ | | নৈষধ্ চরিত | ১১৮ |
| ধর্ম্মরাজ অধ্বরীন্দ্র | ৪৭৪ | প | |
| ন | | পরিমল | ৩৯৫ |
| নডাডুরম্মলাচার্য্য | ২৩২ | পঞ্চদশী | ৩৮৩ |
| নক্ষত্রবাদাবলী | ৩৯৩ | পরিণামবাদ | ১৪৮ |
| নয়মযূখমালিকা | ৩৯৬ | প্রকাশাত্মজ্যোতি | ৭৮,৮৬,৯০ |
| ন্যায়মকরন্দ | ১৩৭ | প্রস্থানভেদ | ৪৫৬ |
| ন্যায়দীপাবলী | ১৩৮ | প্রতিবিম্ববাদ | ৯০ |
| নারায়ণাচার্য্য | ১৫৭ | পঞ্চপাদিকা | ৮০,২০৫ |

| বিষয় | পৃষ্ঠা | বিষয় | পৃষ্ঠা |
|---|---|---|---|
| প্রয়োজন | ৩৭,১৮৩,৩৪২,৫৪১ | পুরুষোত্তমাচার্য্য | ৯৭ |
| প্রবোধচন্দ্রোদয় | ১৬ | পুরুষোত্তমজী মহারাজ | ৫৩০ |
| প্রমা | ৩০ | ব | |
| প্রপত্তি | ৪৯ | বল্লভাচার্য্য | ৩৩৪-৪৯ |
| প্রতিবিম্বমিথ্যাত্ববাদ খণ্ডন | ৮৭ | বরদাচার্য্য | ২২৮,২৩২ |
| প্রমাণমালা | ১৩৭ | বরদগুরু আচার্য্য | ২৬৪ |
| প্রবর্ত্তকত্ব | ১৩৯ | বরদনায়ক সূরী | ৩২৬ |
| প্রমাণ লক্ষণ | ১৭০ | বংলিজ্ | ৫৬৪ |
| প্রপঞ্চমিথ্যাত্ববাদ খণ্ডন | ১৭০ | ব্রহ্মানন্দ সরস্বতী | ৪৯৩ |
| প্রমাণ | ১৭৬ | ব্রহ্মা | ৩৮,৪০,১৮৪,৩৪৩,৪৩৬,৫৪১ |
| পদার্থ | ১৮৩ | ব্রহ্মসূত্রভাষ্য | ১৬৯ |
| পদ্মনাভাচার্য্য | ১৯৯ | ব্রহ্মবিদ্যার অধিকারী | ১০৩,১৮১ |
| পরাশরমাধব | ২৮১ | ব্রহ্মসূত্র দীপিকা | ২৭২ |
| প্রকাশানন্দ | ৩১৬ | ব্রহ্মশব্দ ও শক্তিবাদ | ৩২৮ |
| প্রপঞ্চমিথ্যাত্বানুমান খণ্ডন টীকা | ৩২৪ | ব্রহ্মতত্ত্ব লক্ষণ নিরূপনম্ | ৩২৮ |
| প্রতিজ্ঞাবাদার্থ | ৩২৮ | ব্রহ্মতত্ত্ব স্তব | ৩৯৭ |
| পরিকর বিজয় | ৪১০ | ব্রহ্মবিদ্যা বিজয় | ৪১১ |
| পরাপর্য্য বিজয় | ৪১১ | ব্রহ্মসূত্র ভাষ্যোপোন্যাস | ৪১১ |
| পঞ্চম নিরুক্তি | ৪১৭,৪২০ | ব্রহ্মামৃত বর্ষিণী | ৪৮৭ |
| পরিচ্ছন্নত্ব নিরুক্তি | ৪২৩ | ব্রজনাথ ভট্ট | ৫০৯ |
| প্রথম মিথ্যাত্ব লক্ষণ | ৪৫৯ | ব্রহ্মতত্ত্বানুসন্ধান | ৫১২ |
| পঞ্চম মিথ্যাত্ব | ৪৬৩ | ব্রহ্মতত্ত্ব প্রকাশিকা | ৫২৫ |
| পদযোজনিকা | ৪৮০ | ব্যাসতাৎপর্য্য নির্ণয় | ৫২৬ |
| প্রস্থান রত্নাকর | ৫৩১ | বাদীহংসাম্বুবাচার্য্যে | ২৩৬ |
| প্রমেয় রত্নাবলী | ৫৩৫ | বাদীত্রয় খণ্ডনম্ | ২৫৭ |
| প্রকৃতি | ৫৪৬ | বাত্তনক্ষত্র মালা | ৩৯৪ |
| পাদুকা-সহস্র | ২৯১ | ব্রহ্মসমাজ | ৫৭৯ |
| প্রাকৃত-চন্দ্রিকা | ৩৯৩ | বিজ্ঞানভিক্ষু | ৪২৬-২৯,৪৩১,৪৩ |
| প্রিয়নাথ সেন৹ | ৫০৮ | বিজ্ঞানামৃত ভাষ্য | ৪২৯ |

| বিষয় | পৃষ্ঠা |
|---|---|
| বিশিষ্টাদ্বৈতবাদ | ১,৭ |
| বিদ্যারণ্য মুনীশ্বর | ২৭৪,২৮৯-৯১,২২০, ২৯৭,২৯২-৯৯,৩০১ |
| বিষ্ণুর সহস্র নাম ভাষ্য | ৫৩৬ |
| বিবরণ প্রমেয় সংগ্রহ | ২৮১ |
| বিষ্ণুবর্দ্ধন | ২০ |
| বিম্বপ্রতিবিম্ববাদ | ৮২ |
| বিষ্ণুতত্ত্ববিনির্ণয় | ৩২৫ |
| বিষয়তাবাদ | ৩২৯ |
| বিঠ্ঠলনাথ | ৩৫২ |
| বিধি রসায়ণ | ৩৯৪ |
| বিদ্বন্মনোরঞ্জনী | ৪৭৯ |
| বিদ্বন্মণ্ডণ | ৫৩১ |
| বিশ্বনাথ চক্রবর্ত্তী | ৫৩২ |
| বিবেকানন্দ | ৫৭৭ |
| বিষয় | ৩৪,১৮৩,৩৪২,৫৪১ |
| বৃত্তি বার্ত্তিক | ৩৯৩ |
| বেদ | ১৭৬ |
| বেদান্তসার | ২৫,১০৫ |
| বেদান্ত আচার্য্য | ২৩৫ |
| বেঙ্কটনাথ | ৬,৯,২৩৮-৫১ |
| বেদান্তদীপ | ১৪,২৪ |
| বেদার্থ সংগ্রহ | ২৩ |
| বেদান্ত শ্রবণ বিধি | ৮১ |
| বেদান্ত জাহ্নবী | ১৭৫ |
| বেদান্ত দেশিক | ২৩৬ |
| বেদান্তশত শ্লোকের টীকা | ৩১৪ |
| বেঙ্কটাধ্বরী | ৪০১ |
| বেদান্ত বিজয় | ৪১১ |
| বেদান্ত কল্পলতিকা | ৪৫৬ |
| বেদান্ত পরিভাষা | ৪৭৪ |
| বেদান্ত কারিকাবলী | ৫০৮ |
| বেদেশ তীর্থ | ৫১৪ |
| বেণিস্ | ৫৭৩ |
| **ভ** | |
| ভক্তি | ৫৪৯ |
| ভট্টোজী দীক্ষিত | ৩৮০,৪০১ |
| ভক্তি রত্নাঞ্জলী | ১৪৬ |
| ভগবৎ তাৎপর্য্য নির্ণয় | ১৭৪ |
| ভজন | ১৯০ |
| ভক্তি রসায়ন | ৪৫৭ |
| ভাস্করাচার্য্য | ৯৬ |
| ভারতীতীর্থ | ২৬৫ |
| ভাব প্রকাশিকা | ৩৬৪ |
| ভারত তাৎপর্য্য-সংগ্রহ | ৩৯৮ |
| ভাষ্য রত্নপ্রভা | ৪৮৩ |
| ভাষ্যপ্রকাশ | ৫৩০ |
| ভাক্তপীঠক্ | ৫৩৫ |
| ভেদাভেদবাদ খণ্ডন | ৮৮ |
| ভেদ | ১৭৯ |
| ভেদোজ্জীবন | ৪১৬ |
| **ম** | |
| মধুসূদন সরস্বতী | ৪১৩,৭২২,৪-৯৪৪৬২ |
| মাধ্বাচার্য্য | ১৬৯,১৭৯,২৭৪-৮১ |
| মহাভারত তাৎপর্য্য নির্ণয় | ১৭৪ |
| মত সারার্থ সংগ্রহ | ৩৯৫ |
| মণিমালিকা | ৩৯৭ |
| মধ্বতন্ত্র মুখমর্দ্দন | ৩৯৮ |

| বিষয় | পৃষ্ঠা |
|---|---|
| মরীচিকা | ৫০৯ |
| মহাদেব সরস্বতী | ৫১৮ |
| মহাপূর্ণ | ১৩,১৬ |
| মাধবাচার্য্য | ১৬১-৬৮ |
| ম্যাক্‌ডোনল্ড্‌ | ৭৭ |
| মায়াবাদ | ৫৩ |
| মায়া | ২৮৬ |
| মায়াবাদ খণ্ডন | ১৭০,১৮০ |
| মাধবীয় ধাতুবৃত্তি | ২৮১ |
| মায়াবাদ খণ্ডন টীকা | ৩২৫ |
| মিথ্যাত্ব লক্ষণ | ৮৬,১৭০,২২২ |
| মিথ্যাত্ব মিথ্যাত্ব নিরুক্তি | ৪২২ ৪৬৩ |
| মুক্তি | ৪৩,১৪০,১৮৮,১৯২,৩৫৬,৭৭১, ৫৪৫ |
| মুক্তির উপায় | ১৯১ |
| মোক্ষমূলার | ৫৬৪ |
| মোক্ষকারণতাবাদ | ৩২৯ |
| **য** | |
| যতিরাজ সপ্ততি | ২৫৭ |
| যতিধর্ম্মসমুচ্চয় | ১৪ |
| যজ্ঞমূর্ত্তি | ১৭ |
| যমকভারত | ১৭৩ |
| যাদব প্রকাশ | ৬,১০ |
| যাবাভ্যুদয় | ২৫২,৩৯৮ |
| যোগবার্ত্তিক | ৪৩১ |
| যোগসুধারস | ৫২৬ |
| **র** | |
| রঘুনন্দন | ৩০৬,৩১০ |
| রঙ্গনাথ | ৪৯১ |

| বিষয় | পৃষ্ঠা |
|---|---|
| রঘুনাথ শিরোমণি | ১২৮ |
| রঘুবীর গদ্য | ২৫১ |
| রহস্যত্রয় সার | ২৫২ |
| রঙ্গরাজাধ্বরী | ৩৬৯ |
| রত্নত্রয় পরীক্ষা | ৩৯৭ |
| রত্নাবলী | ৪৯৬ |
| রামানুজ | ১,৫,৬,৯ |
| রামকৃষ্ণানন্দ স্বামী | ৩,৪ |
| রামতীর্থ | ৪৭৯ |
| রামানন্দ সরস্বতী | ২৩৬,৭৮৬ |
| মত পার্থক্য | ৬৩-৬৮ |
| রাজেন্দ্রশেখর | ১১৩ |
| রাজেন্দ্রলাল মিত্র | ৫৭৭ |
| রাঘবদাস আচার্য্য | ২৩৩ |
| রামাচার্য্য | ৫৯৭ |
| রাঘবেন্দ্র স্বামী | ৫০০ |
| রোয়ার | ৫৬৩ |
| **ল** | |
| লঘুচন্দ্রিক | ৫৯৩ |
| **শ** | |
| শঙ্কর বিজয় | ২৮৫ |
| শঙ্করানন্দ | ২৩৫,২৭১ |
| শতদূষণী | ২৫৫ |
| শরীরবাদ | ৩২৯ |
| শান্তি বিবরণ | ১০৩ |
| শাস্ত্রের প্রচার | ৫৮৫ |
| শিবার্ক-মণিদীপিকা | ৩৯৬ |
| শিবশক্তি সিদ্ধি | ১১৭ |
| শিখরিণী মালা | ৩৯৭ |

| বিষয় | পৃষ্ঠা |
|---|---|
| শিবতত্ত্ব বিবেক | ৩৯৭ |
| শিবকর্ণামৃত | ৩৯৭ |
| শিবার্চ্চন চন্দ্রিকা | ৩৯৮ |
| শিবাদ্বৈত বিনির্ণয় | ৩৯৮ |
| শিবধ্যান পদ্ধতি | ৩৯৮ |
| শ্রীকণ্ঠাচার্য্য | ৬৯,৯১ |
| শ্রীভাষ্য | ১,১৮,২৩ |
| শ্রীধরস্বামী | ২১৬ |
| শ্রীহর্ষ | ৯৪,১০০,১০২,১০৯.১১০,২৬০ |
| শ্রীনিবাস | ৯৭,৫০২-০৯ |
| শ্রীসম্প্রদায় | ২ |
| শ্রীকৃষ্ণ মিশ্র | ৬,৭৫ |
| শ্রীনিবাস শর্ম্মা | ২৪ |
| শ্রীহরি পণ্ডিত | ১১৫ |
| শ্রীচৈতন্য | ১৫২,৩০৩,৩৩১ |
| শ্রীরঙ্গনাথ | ২৪১ |
| শ্রীযজ্ঞোকাচার্য্য | ২৬২ |
| শ্রীরূপ গোস্বামী | ৩৫৪ |
| শ্রীজীব গোস্বামী | ৩৫৯ |
| শ্রীনিবাস তীর্থ | ৫১৫ |
| শ্রীনিবাস দীক্ষিত | ৫৩১ |
| শুদ্ধাদ্বৈতবাদ | ৩৩৪,৩৪৯ |
| শূদ্রাধিকার | ৫১,১৯৮,৩৪৯,৪৪২,৫৪৮ |
| **স** | |
| সদানন্দ | ৪০৫ |
| সদাশিবেন্দ্র সরস্বতী | ১০০,৫২০-২৫ |
| সম্বন্ধ | ৩৬,১৮১,৫৪০ |
| সদাচার স্মৃতি | ১৭৪ |
| স্বাতন্ত্র্য সত্ত্ববাদ | ১৭৫,১৯৯ |
| সত্য | ১৭৫ |
| সঙ্কল্প সূর্য্যোদয় | |
| সর্ব্ব-দর্শন সংগ্রহ | ২৮২ |
| সুভাষিতনিভি | ২৫২ |
| সুখোপযোজনী | ৩৯৪ |
| সুদর্শন গুরু | ৪১২ |
| সূতসংহিতা টীকা | ২৮১ |
| সনাতন গোস্বামী | ৩৫৬ |
| সদাশিব ব্রহ্মেন্দ্র | ৪০৩ |
| সদ্‌বিদ্যা বিজয় | ৪১১ |
| সংক্ষেপ শারীরকের ব্যাখ্যা | ৪৫৪ |
| সাধন | ৪৮,১৭৮,১৯০,৩৪৭ |
| সাহসাঙ্ক চম্পূ | ১১৭ |
| সাক্ষিস্বরূপ নিরূপণ | ২২০ |
| সাক্ষিত্ব নিরূপণ | ২৯৩ |
| সাংখ্য প্রবচন ভাষ্য | ৪২৯ |
| স্বারাজ্য সিদ্ধি | ৫৮৭ |
| স্পিনোজা | ৬৮ |
| সিদ্ধান্ত মুক্তাবলী | ৩১৮ |
| সিদ্ধান্তরত্ন | ৫৩৫ |
| সুদর্শনাচার্য্য | ৯৩,২২৯ |
| সুরেশ্বরাচার্য্য | ৯৪৩ |
| সৃষ্টির ক্রম নিরূপণ | ২১২ |
| সৃষ্টি দৃষ্টিবাদ | ২২১ |
| সেশ্বরমীমাংসা | ২৫৬ |
| স্ত্রেঙ্গিল্ | ৫৭৫ |
| স্থৈর্য্যবিচারণ প্রকরণ | ১১৭ |
| **হ** | |
| হেগেল | ৩০৪, ৫৮৩ |

# বেদান্তদর্শনের ইতিহাস

## বিশিষ্টাদ্বৈতবাদ

### ( একাদশ শতাব্দী )

ইতঃপূর্ব্বে বেদান্তদর্শন অবলম্বনে অদ্বৈতবাদ বিশিষ্টাদ্বৈতবাদ দ্বৈতাদ্বৈতবাদ ও ভেদাভেদবাদ প্রভৃতি নানা মতবাদ আলোচিত হইয়াছে। এই খণ্ডে রামানুজাচার্য্যের বিশিষ্টাদ্বৈতবাদ এবং তৎপরবর্ত্তী অন্যান্য বাদের আলোচনা করা হইল। একাদশ শতাব্দীতে বিশিষ্টাদ্বৈতবাদ নবজীবন লাভ করে। আচার্য্য রামানুজের আবির্ভাবে বিশিষ্টাদ্বৈত মত নব বলে বলীয়ান্ হয়। শঙ্করের মতের প্রাধান্য ও প্রাবল্যে সমস্ত দেশ শাঙ্কর মতে দীক্ষিত ও অনুপ্রাণিত হইয়াছিল। শৈব আচার্য্যগণ ও ভাস্কর প্রভৃতিও শাঙ্কর মত বিধ্বস্ত করিতে স্বীয় স্বীয় প্রতিভার পরিচয় দিয়াছিলেন। কিন্তু শঙ্করের প্রতিপক্ষগণের মধ্যে রামানুজের ন্যায় প্রতিভা আর কাহারও হয় নাই। বিচারের মল্লতায় রামানুজ অন্যান্য আচার্য্যগণের অগ্রণী। তার্কিকের শিরোমণি রামানুজ শাঙ্কর মত খণ্ডন করিয়া ভক্তিবাদের স্থাপনে যেরূপ বদ্ধপরিকর, সেরূপ অন্য কোনও আচার্য্যকে দেখিতে পাওয়া যায় না। শঙ্করের প্রতিপক্ষরূপে যে সকল আচার্য্যের আবির্ভাব হইয়াছে, রামানুজ তন্মধ্যে সর্ব্বশ্রেষ্ঠ। শঙ্করের প্রতিপক্ষের যুক্তিতর্ক বুঝিতে হইলে রামানুজের শ্রীভাষ্য অবশ্য পাঠ্য। বৈষ্ণব আলোয়ারগণের সাধনার পূর্ণতা রামানুজে অভিব্যক্ত হইয়াছিল। আলোয়ান্দার যামুনাচার্য্যের আশা ফলবতী হইয়াছিল।

যখন দক্ষিণ ভারতে—কেবল দক্ষিণ ভারতে নহে, সমস্ত ভারতেই যখন শাঙ্কর মত প্রবল, তখন রামানুজের আবির্ভাব। জীবনচরিত-কারগণ রামানুজের আবির্ভাবের পূর্ব্বতন অবস্থা যেরূপ বর্ণন করেন, তাহা আদপেই সঙ্গত মনে হয় না। তাঁহাদের মতে শাঙ্কর মত যখন সাধারণবুদ্ধি লোকের নিকট বিকৃত হইয়াছে, যখন বেদান্তের গভীর আত্মতত্ত্ব দেহাত্মবাদে পর্য্যবসিত হইয়াছে, তখনই রামানুজের আবির্ভাব। আমাদের মনে হয় এরূপ ধারণা নিতান্ত অসঙ্গত; কারণ, শাঙ্কর মত যদি তখন কলুষিত হইত, তাহা হইলে তম্মত খণ্ডনের জন্য রামানুজের এরূপ অক্লান্ত পরিশ্রম করিতে হইত না। তিনি শ্রীভাষ্যে যেরূপ অসাধারণ বিচারমল্লতা প্রকাশ করিয়াছেন, তাহাতে সততই মনে হয় শাঙ্কর দর্শনের সমধিক প্রসার ও প্রতিপত্তি রোধ করিবার জন্যই ঐরূপ প্রয়াস। দ্বিতীয়তঃ শাঙ্কর মতের বীণা এই সকল সময়ও নীরব নহে, এই সময়ের গ্রন্থেও যথেষ্ট মৌলিকতা ও জীবন-চিহ্ন পরিস্ফুট। যে মতে কালুষ্য প্রকাশ পাইয়াছে, যাহা সর্ব্বসাধারণের হস্তে ব্যভিচারের অস্ত্র হইয়াছে, তাহাতে মৌলিকতা ও সজীবতা অসম্ভব।

আমাদের দেশে আচার্য্যগণ সকলেই অবতার; অবতারের আগমনকালে ধর্ম্মের গ্লানি আবশ্যক। রামানুজাচার্য্যও শ্রীসম্প্রদায়ের মতে ভগবানের অবতার। শাঙ্কর মতের গ্লানির যুগেই তাঁহার আবির্ভাব যুক্তিযুক্ত, এইরূপ অবতারবাদ স্বীকার করিবার জন্য কতকটা পরিমাণে ঐরূপ ধারণার উদয় হইয়াছে মনে হয়। রামানুজের সময় দক্ষিণ ভারতে শৈব ও বৈষ্ণবগণ স্বীয় স্বীয় মতের প্রাধান্যস্থাপনে সবিশেষ চেষ্টিত। শৈব ও বৈষ্ণব মতে উপাস্য দেবতার পার্থক্য থাকিলেও অন্য অংশে উভয় মতই প্রায় সমান। অবশ্যই শৈবগণ বৈষ্ণবসম্মত চিরদাস্য স্বীকার করেন না; কিন্তু শাঙ্কর মত উভয় মত হইতেই পৃথক্। শাঙ্কর মত সমস্ত ভারতে পরিব্যাপ্ত হওয়ার ফলে শাঙ্কর মতের প্রাধান্য সুস্থিত হইয়াছে।

শাঙ্কর মতের প্রাধান্য না থাকিলে রামানুজ প্রভৃতি ওরূপভাবে আক্রমণ করিতেন না। রামানুজের সময় দক্ষিণ ভারতে ধর্ম্মবিষয়ে নবজীবনের সূচনা হইয়াছে, সকল সম্প্রদায়ই স্বীয় মত স্থাপনে যত্নবান্, এই ধর্ম্মপ্লাবনের সময়ই রামানুজের আবির্ভাব। রামানুজের কালেও স্মার্ত্ত ও বৈষ্ণবের সামাজিক বিরোধের উদ্ভব হয় নাই। দক্ষিণ ভারতের স্মার্ত্ত ও বৈষ্ণবের সামাজিক বিরোধ পরবর্ত্তীকালের ঘটনা। এমন কি অপ্পয় দীক্ষিতের সময়েও ( ১৫৫০-১৬২২ ) স্মার্ত্ত ও বৈষ্ণবের সহিত বিবাহাদি হইত। রামানুজের কালে ধর্ম্মমতের প্রতিষ্ঠার চেষ্টা ছিল। কিন্তু সে যুগ গ্লানির যুগ নহে। শ্রীরামানুজ-চরিতকার শ্রীমৎ রামকৃষ্ণানন্দ স্বামী যাহা লিখিয়াছেন তাহা নিতান্ত অসঙ্গত বলিয়া প্রতীয়মান হয়। তিনি শ্রীরামানুজচরিতে রামানুজের আবির্ভাবকাল নিম্নলিখিত ভাষায় বর্ণন করিয়াছেন।

"সেই কালধর্ম্মানুসারে শঙ্করকথিত বেদচতুষ্টয়সার মহাবাক্য-চতুষ্টয়ের দুরর্থ করিয়া তন্মতাবলম্বী অনেক সন্ন্যাসিবেশধারী ইন্দ্রিয়পরবশ মানব, আপনাদের ও সমাজের উপর বহু অনর্থ আনিয়া ফেলিলেন। "অহংব্রহ্মাস্মি" বাক্যে তাঁহারা সার্দ্ধত্রিহস্ত পরিমিত, সপ্তধাতুময়, বিষ্ঠামূত্রবাহী, জন্মমৃত্যুজরাব্যাধির নিবাসভূমি, সঙ্কীর্ণদৃষ্টি, অধ্রুব নশ্বরজীবন অতীতানাগত বিষয়ে সম্পূর্ণ অনভিজ্ঞ, এবং অকৃতবুদ্ধি মনুষ্যই অনাদি, অনন্ত, সর্ব্বব্যাপী, সর্ব্বজ্ঞ, সর্ব্বাশ্রয়, পরমানন্দধাম, অচ্যুত ব্রহ্ম, এরূপ স্থির করিলেন। পদ্মপত্রে যেরূপ জল লগ্ন হইতে পারে না, ব্রহ্মবস্তুতেও সেইরূপ পুণ্য পাপ, আচার অনাচার, সত্য মিথ্যা প্রভৃতি কিছুই সংশ্লিষ্ট হইতে পারে না। আমিই সেই ব্রহ্ম,—সুতরাং আমি যাহাই করি না কেন, আমাতে কোনও দাগ লাগিতে পারে না। এতদপেক্ষা পৈশাচিক সিদ্ধান্ত আর কি হইতে পারে? এরূপ ধারণার বশবর্ত্তিগণ যে শীঘ্রই আপনাদের স্বদেশের সর্ব্বনাশের কারণ হইবে, তাহা কি আর বুঝিতে বিলম্ব হয়? বস্তুতঃই উক্ত স্বকপোলকল্পিত দুরর্থকারিগণ

শঙ্কর-কথিত পরমনির্ম্মল ধর্ম্ম ধারণা করিতে না পারিয়া পুনরায় ভারতবর্ষে দুর্নীতি, হিংসা, দ্বেষ, অসত্য প্রভৃতির রাজ্য স্থাপন করিল। সুখ, শান্তি ও সত্যের অভাব সর্ব্বত্রই পরিলক্ষিত হইতে লাগিল, সেই অভাব দূর করিবার জন্যই এই মহাপুরুষ অবতীর্ণ হইলেন।”

বাস্তবিক রামকৃষ্ণানন্দ স্বামীজীর লেখায় চিন্তাশীলতা আছে, কিন্তু ঐতিহাসিকতা নাই। শাঙ্কর মতাবলম্বী সন্ন্যাসিগণ (১১শ) একাদশ শতাব্দীতে এতটা অধঃপতিত হইয়াছে, এরূপ বিবরণ কোথাও পাওয়া যায় না; বরং এই সময়ের পূর্ব্বে ও পরে শাঙ্কর মতে উপাদেয় মৌলিক গ্রন্থাদি বিরচিত হইয়াছে। সন্ন্যাসিগণের প্রভাব সমস্ত ভারতে পরিব্যাপ্ত হইয়াছে, তখনও মুসলমান আক্রমণে দেশ বিজিত হয় নাই; সুখ শান্তি ও সত্যের মর্য্যাদা অক্ষুণ্ণই ছিল; ধর্ম্মের প্লাবনে সমস্ত দেশ প্লাবিত হইতেছিল, সকল মতের প্রতিষ্ঠার জন্য সকল সম্প্রদায় চেষ্টিত ছিল। এ সম্বন্ধে Sri Ramanujacharya, His life and times নামক গ্রন্থের গ্রন্থকার S. Krishna Swami Aiyangar মহোদয় যাহা লিখিয়াছেন, তাহাই যুক্তিযুক্ত ও ঐতিহাসিক বলিয়া প্রতীত হয়। * একাদশ শতাব্দী ধর্ম্মের পুনরুত্থানের যুগ, ধর্ম্মের গ্লানির যুগ নহে।

---

* That Ramanuja should have appeared in the eleventh century quite as much of the mission getting the man as the advent of the Buddha in the sixth century before Christ. This century in the south of India was characterised by considerable religious ferment. It was then that each religious sect among the people felt the need for formulating a creed of its own and placing itself in a regularly organised religious body so as to be able to hold its own in the midst of the disintegrating influences that gained dominance in society. That Ramanuja appeared

রামানুজের সমকালিক দুইজন শিষ্য তাঁহার জীবনচরিত রচনা করেন। আরঙ্গমের (Arangam) আমুদন্ (Amudan) তামিল ভাষায় একশত (১০০) শ্লোক রচনা করেন। এই শ্লোকগুলি বৈষ্ণব সাহিত্যের প্রবন্ধের অন্তর্ভুক্ত আছে এবং অশুদ্ধপূর্ণ সংস্কৃতে "যতিরাজবৈভবম্" রচনা করেন। ইহাতে একশত চৌদ্দটী (১১৪) শ্লোক আছে। আমুদনের গ্রন্থ তত অতিশয়োক্তিতে পূর্ণ নহে। স্বীয় গুরুর প্রাধান্য স্থাপন করিবার জন্য কবির কল্পনাবলে পুস্তক লিখিয়াছেন। তাই গুরুকে অবতাররূপে গ্রহণ করায় তাৎকালিক অবস্থার চিত্র কতকটা পরিমাণে বিকৃত হইবার সম্ভবনা। "যতিরাজ-বৈভবম্" গ্রন্থখানিতে অতিরঞ্জন দোষ আছে, তাহাতে তাৎকালিক অবস্থার চিত্র বিকৃত হইয়াছে।

অবতারের আগমনের কারণ প্রকাশ করিতে হইলেই কতকটা পরিমাণে ধর্ম্মের গ্লানি প্রদর্শন আবশ্যক হইয়া পড়ে। বিশেষতঃ শিষ্য যখন গুরুর সম্বন্ধে লিখিতে অগ্রসর হন, তখন অতিরঞ্জন দোষ ঘটিবার বিশেষ সম্ভাবনা থাকে। আমাদের দৃঢ় ধারণা রামানুজের যুগে শাঙ্কর মতে কোনও ব্যাপক গ্লানির উদ্ভব হয় নাই, বরং বিদ্বদ্‌গণের মধ্যে শাঙ্কর মতের প্রাধান্য ও প্রাবল্যের যুগেই রামানুজের আবির্ভাব। শঙ্করের আবির্ভাব প্রসঙ্গেও আমরা দেখাইয়াছি তিনি বৌদ্ধবাদের প্রাধান্যের সময়েই আবির্ভূত হন। বাস্তবিক ইহাই স্বাভাবিক। ঐতিহাসিক ঘটনা-পরম্পরা পর্য্যালোচনা করিলেও ইহাই যৌক্তিক বলিয়া মনে হয়।

রামানুজের সময়ও সেইরূপ শাঙ্কর মতের প্রবলতা ছিল। সেইজন্যই রামানুজ বিশেষ প্রচেষ্টার সহিত শাঙ্কর মত খণ্ডনে

---

and did what is ascribed to him is just in the fitness of things, having regard to the circumstances of the times."

( 2nd Ed. Sri Ramanuja—His life & Times P. 3 )

ব্যাপৃত হইয়াছিলেন। শঙ্করের জ্ঞানবাদ এই যুগে জনসাধারণের মধ্যেও বিস্তৃতি লাভ করিয়াছিল। এই সময়েই শ্রীকৃষ্ণ মিশ্র প্রবোধচন্দ্রোদয় নামক নাটক প্রণয়ন করেন। জনসাধারণের ভিতর অদ্বৈতচিন্তার বিস্তৃতিসাধনই প্রবোধচন্দ্রোদয়ের তাৎপর্য্য। এই সময়ে প্রকাশাত্মযতি 'পঞ্চপাদিকাবিবরণ' নামক নিবন্ধ রচনা করেন। রামানুজের অব্যবহিত পূর্ব্বেই বাচস্পতির প্রতিভার স্ফুরণ হইয়াছে। পণ্ডিত-সমাজমধ্যে শাঙ্কর দর্শনের ইহা গ্লানির নিদর্শন নহে। রামানুজের গুরু যাদবপ্রকাশও বেদান্তের টীকা প্রণয়ন করেন। যাদবপ্রকাশের মত রামানুজ 'বেদান্তদীপে' খণ্ডন করিয়াছেন। সুদর্শনাচার্য্যও 'শ্রুত-প্রকাশিকায়' যাদবপ্রকাশের নামোল্লেখ করিয়াছেন। বেদান্তাচার্য্য বেঙ্কটনাথও শতদূষণী নামক গ্রন্থে যাদবপ্রকাশের 'একদণ্ড ও ত্রিদণ্ড' বিচারের বিষয় উল্লেখ করিয়াছেন। *

যামুনাচার্য্য তিনটী পদার্থ লইয়া বিচার আরম্ভ করেন। যথা— চিৎ, অচিৎ ও পুরুষোত্তম। যামুনাচার্য্যের পদার্থত্রয়ের বিচারই রামানুজে পূর্ণতা প্রাপ্ত হইয়াছে। যে সময় স্মার্ত্ত সম্প্রদায় প্রতিষ্ঠার জন্য ব্যস্ত এবং বৈষ্ণব সম্প্রদায়ও স্বীয় প্রতিষ্ঠার জন্য উৎসুক ঠিক সেই সন্ধিসময়েই আলোয়ান্দারের জীবনব্যাপিনী আশার পরিপূর্ত্তি-রূপে রামানুজের অবতরণ। রামানুজ বিশিষ্টাদ্বৈতবাদের প্রথম আচার্য্য নহেন। তিনি পূর্ব্বতন আলোয়ারগণ ও নাথমুনি এবং যামুনাচার্য্যের প্রভাবে প্রভাবিত হইয়া বিশিষ্টাদ্বৈতবাদে নূতন প্রবর্ত্তনা প্রদান করিয়াছেন। রামানুজ যুগসন্ধিতে অবতীর্ণ হইয়াছিলেন। যখন দার্শনিক সাম্রাজ্যে জ্ঞানবাদের বিপক্ষে একটা প্রতিক্রিয়ার সঞ্চার হইতে আরম্ভ হইয়াছে, ভক্তিবাদ আপনার প্রতিষ্ঠার জন্য অগ্রসর, সেই যুগসন্ধিতেই রামানুজের অবতরণ।

সমস্ত দেশেই একদল লোক থাকেন, যাঁহারা হৃদয়প্রবণ, জ্ঞান

( * যতিলিঙ্গভেদভঙ্গম্ ও তৎলেশমতভঙ্গম ৬১।৫ )

তাঁহাদের নিকট শুষ্ক তর্ক বলিয়া বোধ হয়। জ্ঞানে যে বিমল আনন্দ আছে, প্রকৃত আনন্দই যে জ্ঞান, তাহা তাঁহারা গ্রহণ করিতে নারাজ। তাঁহারা সকল বিষয়ে হৃদয়ের দিকে জোর দেন, ভাবপ্রবণতায় তাঁহারা শান্তি বোধ করেন এবং ভালবাসা তাঁহাদের জীবনের ভিত্তি। তাঁহাদের নিকট আপাতকঠোর, পরিণামে পরিপূর্ণ আনন্দরূপ জ্ঞানের সমাদর থাকে না। ভক্তগণ আনন্দের উপাসক। ইঁহাদের চিত্ত সর্ব্বদাই উপাসনার দিকে উন্মুখ, ইঁহাদের উপাস্য বস্তু চাই, উপাস্য বস্তুর সহিত সম্বন্ধ চাই, ইহা না হইলে তাঁহাদের হৃদয়ের স্ফূর্ত্তি হয় না। প্রকৃতির লীলাক্ষেত্রে ভক্তির স্থান আছে, ভক্তহৃদয়ের স্ফূর্ত্তির জন্য অনুকূল মতবাদ আবশ্যক। ভারতের ক্ষেত্রে যেরূপ জ্ঞানবাদের প্রসার হইয়াছে, সেইরূপ ভক্তিবাদেরও অনন্ত প্রবাহ ভারতকে প্লাবিত করিয়াছে। ব্রহ্মসূত্রেও আচার্য্য আশ্মরথ্য বিশিষ্টাদ্বৈতবাদী। মহাভারতেও বিশিষ্টাদ্বৈতবাদের সুস্পষ্ট উল্লেখ আছে। যোগবাশিষ্ঠের স্থলবিশেষেও বিশিষ্টাদ্বৈতবাদ দেখিতে পাওয়া যায়। বিশিষ্টাদ্বৈতবাদ রামানুজাচার্য্যের স্বকৃত নহে। অতি প্রাচীনকাল হইতেই বিশিষ্টাদ্বৈত মতবাদ ভারতে প্রচলিত ছিল। রামানুজের পূর্ব্বেও বহু আচার্য্য এই মতে গ্রন্থাদি লিখিয়াছেন। আচার্য্য দ্রমিড়, টঙ্ক, গুহদেব, শ্রীবৎসাঙ্ক, নাথমুনি, যামুনাচার্য্য প্রভৃতি আচার্য্যগণ সকলেই রামানুজের পূর্ব্ববর্ত্তী। রামানুজ নিজেও বোধায়ন ভাষ্যানুসারে স্বীয় ভাষ্য প্রণয়ন করিয়াছেন বলিয়া শ্রীভাষ্যে উল্লেখ করিয়াছেন। * রামানুজ শ্রীসম্প্রদায়ের প্রথম প্রবর্ত্তক নহেন। তিনি বিশিষ্টাদ্বৈতবাদ সঙ্কলন করিয়া শৃঙ্খলায় আনয়ন করেন, ও তাৎকালিক সমাজের সংস্কার সাধন করেন। তাঁহার সময় হইতেই শ্রীসম্প্রদায়ের জীবনে নূতন ভাবের সূত্রপাত

* "ভগবদ্‌বোধায়নকৃতাং বিস্তীর্ণাং ব্রহ্মসূত্রবৃত্তিং পূর্ব্বাচার্য্যাঃ সংচিক্ষিপুঃ তন্মতানুসারেণ সূত্রাক্ষরাণি ব্যাখ্যাস্যন্তে।" শ্রীভাষ্য।

হয়। দার্শনিক প্রতিভা শৃঙ্খলার দিকে প্রকট হইতে থাকে। রামানুজের প্রাধান্য—বিশিষ্টাদ্বৈতমত শৃঙ্খলার সহিত স্থাপনে, ঐ স্থলেই তাঁহার প্রতিভার স্ফুরণ। রামানুজাচার্য্য অন্যতম প্রধান আচার্য্য এবং সংস্কারক ও মতের সঙ্কলনকর্ত্তা বলিয়া শ্রীসম্প্রদায়ের প্রবর্ত্তকরূপে পূজিত হইয়াছেন।

# শ্রীরামানুজাচার্য্য

## জীবন-চরিত

( ১০১৭—১১৩৭ )

**জীবনচরিতের উপাদান**—আচার্য্য রামানুজের জীবন সম্বন্ধে তামিল ভাষায় আরঙ্গমের (Arangam) আমুদন (Amudan) একখানি শ্লোকাত্মক গ্রন্থ লিখেন। এই গ্রন্থখানি বৈষ্ণব সাহিত্যের প্রবন্ধের অন্তর্ভুক্ত। এই গ্রন্থে ১০০ শত শ্লোক আছে, অবশ্য এই গ্রন্থখানিকে জীবনচরিত বলা যাইতে পারে না, তবে রামানুজের কার্য্যাবলী বর্ণিত আছে, বর্ণনায় গ্রন্থখানি ভাবুকের ভাবুকতার উদ্বোধক হইলেও ঐতিহাসিকের নিকট ইহার প্রামাণিকতা সমধিক নহে। দ্বিতীয়গ্রন্থ অক্রূপূর্ণের লিখিত সংস্কৃত ভাষায় 'যতিরাজবৈভবম্'। এই গ্রন্থে ১১৪টী শ্লোক আছে, এই গ্রন্থ অতিরঞ্জনদোষে দুষ্ট। এই দুইখানি গ্রন্থকে মূলতঃ ভিত্তি করিয়াই রামানুজের জীবন সম্বন্ধে নানারূপ ইতিবৃত্তের আবির্ভাব হইয়াছে। বেদান্তাচার্য্য বেঙ্কটনাথ স্বকৃত 'যতিরাজ-সপ্ততি' (Yathiraja-Saptati) নামক ক্ষুদ্র পুস্তিকায় রামানুজের জীবনের ঘটনার বিবরণ প্রদান করিয়াছেন। বিবরণ অতি সংক্ষিপ্ত, এই সকল গ্রন্থও ইতিবৃত্ত ও উপাদানরূপে গ্রহণ করিয়া বঙ্গ ও ইংরাজী ভাষায় রামানুচার্য্যের কয়েকখানি জীবনচরিত রচিত হইয়াছে। ইংরাজী ভাষায় নেটীসন্ এণ্ড কো'র প্রকাশিত Sree Ramanujacharya—His Life and Times গ্রন্থখানি বেশ ঐতিহাসিক ভাবে লিখিত। বাঙ্গালা ভাষায় শরচ্চন্দ্র শাস্ত্রী প্রণীত রামানুজচরিত, রামকৃষ্ণানন্দ-স্বামীর রামানুজচরিত ও শ্রীযুক্ত রাজেন্দ্রনাথ ঘোষ প্রণীত 'আচার্য্য শঙ্কর ও রামানুজ' নামক গ্রন্থত্রয় আছে। রাজেন্দ্রবাবুর গ্রন্থে

শঙ্কর ও রামানুজের জীবনের কার্য্যাবলীর তুলনা করা হইয়াছে, শঙ্করের ন্যায় রামানুজের জীবনও ঘটনাপূর্ণ, তবে শঙ্কর অতি অল্পবয়সেই মানবলীলা সংবরণ করেন, কিন্তু রামানুজ দীর্ঘ শতবর্ষেরও অধিককাল বাঁচিয়া ছিলেন, * তাঁহার দীর্ঘ কর্ম্মময় জীবন ধর্ম্ম-সংস্থাপনে ব্যয়িত হইয়াছে।

**রামানুজের জন্ম ও পিতৃমাতৃপরিচয়**—১০১৭ খৃষ্টাব্দে রামানুজাচার্য্যের জন্ম হয়। তাঁহার পিতার নাম আসুরী কেশবভট্ট। ভূতপুরী বা শ্রীপেরেমবুদুর তাঁহার বাসস্থান ছিল। তিনি যামুনাচার্য্যের পৌত্রী কান্তিমতীকে বিবাহ করেন। কান্তিমতী বৃদ্ধ শৈলপূর্ণের ভগিনী, শৈলপূর্ণ যামুনের শিষ্য ছিলেন। কান্তিমতীর অন্য এক ভগিনী ছিল, তাঁহার নাম মহাদেবী। আহরম্ গ্রামনিবাসী কমলনয়ন তাঁহাকে বিবাহ করেন। আসুরী কেশবভট্ট ও কান্তিমতীর সন্তানই রামানুজাচার্য্য। কমলনয়ন ও মহাদেবীর পুত্র গোবিন্দভট্ট। মাতৃবংশে রামানুজ যামুনাচার্য্যের সহিত সম্পর্কিত। রামানুজের মাতুল শৈলপূর্ণ তাঁহার নাম রাখিলেন লক্ষ্মণ বা রামানুজ। তামিল ভাষায় ইহার নাম ইলায়া পেরুমল (Ilaya Parumal)

**রামানুজের শৈশব**—তাঁহার শৈশবকালের বিশেষ বিবরণ কিছুই জানা যায় না। শৈশবে এমন কিছুই অসাধারণত্ব দেখা যায় নাই, যাহাতে তাঁহার পরবর্ত্তী জীবনের সূচনা করিতে পারে। গোবিন্দ তাঁহার সহাধ্যায়ী ছিলেন। বালককালে বেদান্ত অধ্যয়নের উপযোগী শিক্ষায় উভয়ে শিক্ষিত হন, এবং কাঞ্চী নগরীতে যাদব-প্রকাশের নিকট বেদান্ত অধ্যয়ন করিতে গমন করেন।

**শিক্ষা—রামানুজ ও যাদবপ্রকাশ**—বেদান্ত অধ্যয়ন করিতে আরম্ভ করিয়া রামানুজ শীঘ্রই বিশেষ উন্নতি লাভ করেন। যাদব-

* রামানুজাচার্য্যের জীবিতকাল কেহ কেহ ৬০ বৎসরও বলেন (সং)

প্রকাশের শিক্ষকতায় উভয়ে শিক্ষিত হইলেও রামানুজ স্বীয় প্রতিভা-বলে সবিশেষ অগ্রসর হইলেন। রামানুজের বিদ্যাবত্তার বিষয় নানাদিকে প্রচারিত হইল। গুপ্তভাবে যামুনাচার্য্য রামানুজকে দেখিয়া গেলেন। কাঞ্চির দেবরাজ মন্দিরে তাঁহাকে দেখিয়া প্রীত হইলেন এবং শ্রীরঙ্গমের মন্দিরের অধ্যক্ষরূপে মনে মনে তাঁহাকে বরণ করিলেন। যাদবপ্রকাশের বেদান্ত-ব্যাখ্যায় রামানুজ পরিতুষ্ট হইতেন না, কোনও কোনও স্থলে গুরুর ব্যাখ্যা খণ্ডন করিয়া নিজেই ব্যাখ্যা করিতেন, ইহাতে গুরু ও শিষ্যের ভাববিপর্য্যয় হইতে আরম্ভ হইল।

স্থানীয় রাজকন্যার গ্রহাবেশ হয়। যাদবপ্রকাশ গ্রহশান্তি করিবার জন্য আহূত হন; কিন্তু তিনি গ্রহশান্তি করিতে অসমর্থ হন। পরে রামানুজ আহূত হইয়া সেই রাজকন্যার গ্রহাবেশ বিদূরিত করেন। এইরূপে ক্রমেই বিদ্বেষের সঞ্চার হইতে লাগিল। শেষে একদিন ছান্দোগ্য উপনিষদের 'কপ্যাস' শ্রুতির ব্যাখ্যা লইয়া উভয়ের বিরোধ একেবারে চরমে উঠিল। অবশেষে রামানুজ বিদ্যালয় পরিত্যাগ করিতে বাধ্য হইলেন।

**জীবন নাশের চেষ্টা**—যাদবপ্রকাশ কাশী গমন করিবার ব্যপ-দেশে রামানুজকে পথিমধ্যে হত্যা করিবার সংকল্প করেন। রামানুজ গোবিন্দের সহিত গমন করিতেছিলেন। গোবিন্দ গুরুর সহিত ষড়্যন্ত্রে লিপ্ত ছিলেন। পথিমধ্যে ব্যাধ-দম্পতি রামানুজকে সাবধান করিয়া দেয়। রামানুজ তদনুসারে পলাইয়া প্রাণ রক্ষা করেন।

**কাঞ্চিতে প্রত্যাগমন**—রামানুজ কাঞ্চিতে ফিরিয়া আসিয়া মাতার নিকট সকল বর্ণন করিলেন। মাতার আদেশে রামানুজ গৃহস্থাশ্রমে প্রবেশ করিলেন। * এদিকে আলোয়ান্দার

* মতান্তরে রামানুজের পিতা কেশব, রামানুজের ষোড়শ বৎসর বয়সে বিবাহ দিয়া সংসারী করেন, ইহার কিছু পরে কেশবের মৃত্যু হয়। প্রপন্নামৃত ৭ পৃ। (সং)

যামুনাচার্য্যের জীবন-সূর্য্য অস্তমিত হইতে চলিল। তিনি তাঁহার প্রিয় ও প্রধান শিষ্য পেরিয় নম্বিকে রামানুজের নিকট প্রেরণ করিলেন। নম্বির স্তোত্ররত্ন পাঠে মুগ্ধ হইয়া রামানুজ স্তোত্রকর্ত্তার বিষয় জিজ্ঞাসা করিলেন। নম্বি, আলোয়ান্দারের নাম করিলেন। ইহাতে রামানুজ তাঁহাকে দেখিবার ইচ্ছা প্রকাশ করিলেন। নম্বিও তাঁহাকে লইয়া শ্রীরঙ্গমাভিমুখে প্রস্থান করিলেন।

**আলোয়ান্দার দর্শনে শ্রীরঙ্গমে গমন**—রামানুজ নম্বি বা শ্রীশৈলপূর্ণসহ শ্রীরঙ্গমের উত্তরাংশে পৌঁছিলেন ও কোলেড্রুন নদীর দক্ষিণতীরে কতকগুলি লোককে দেখিতে পাইলেন। নিকটে উপস্থিত হইয়া দেখিলেন, আলোয়ান্দারের জীবন-প্রদীপ নির্ব্বাপিত। তাঁহারই সৎকারার্থ জন-সঙ্ঘ সমবেত হইয়াছে। তখন রামানুজ শবের নিকট উপস্থিত হইয়া দেখিলেন শবের দক্ষিণহস্তের অঙ্গুলিত্রয় সংবদ্ধ রহিয়াছে। উপস্থিত জনবৃন্দকে জিজ্ঞাসা করিয়া জানিলেন, আলোয়ান্দার তাঁহার জীবনের তিনটী অপূর্ণ আশা অঙ্গুলিবদ্ধ করিয়া গণনা করিতে করিতে দেহত্যাগ করেন। তাই হস্তের অঙ্গুলি তিনটী মুষ্টিবদ্ধের ন্যায় রহিয়াছে। সেই আশা তিনটীর মধ্যে একটী ব্রহ্মসূত্রের ভাষ্যপ্রণয়ন, দ্বিতীয় কোন উপযুক্ত ব্যক্তিকে পরাশর উপাধিপ্রদান, এবং তৃতীয় অন্যকোন ব্যক্তিকে শঠকোপ উপাধিতে ভূষিত করা। * রামানুজ আলোয়ান্দারের অপূর্ণ অভিলাষগুলি পূর্ণ করিতে প্রতিজ্ঞাবদ্ধ হইলেন। অমনি শবের সংবদ্ধ অঙ্গুলিত্রয় সোজা হইল। আলোয়ান্দারের সৎকারাদি সমাপন হইলে রামানুজ কাঞ্চিতে ফিরিয়া আসিলেন।

**ভবিষ্যতের কার্য্যের জন্য প্রেরণালাভ**—রামানুজ কাঞ্চিতে ফিরিয়া দেবরাজের সেবায় আত্মনিয়োগ করিলেন। ভবিষ্যতে কি

* মতান্তরে উক্ত বিষয় তিনটী এইরূপ—প্রথম—ব্রহ্মসূত্রের ভাষ্য রচনা, দ্বিতীয়—দ্রাবিড় বেদ প্রচার, ও তৃতীয়—পরাশর ও শঠকোপ নামে দুইজনের নামাকরণ (সং)

করণীয় তদ্বিষয়ে তাঁহার মনোমধ্যে নানাপ্রকার চিন্তার উদয় হইল। তিনি অন্তর-দেবতার শরণাপন্ন হইলেন। দেবরাজের মন্দিরের প্রধান পুরোহিতের আদেশ ভগবানের আদেশ মনে করিয়া শ্রীরঙ্গম অভিমুখে প্রস্থান করিলেন।

**রামানুজের দীক্ষা**—পথিমধ্যে তিনি মধুরান্তকম্ নামক স্থানে শ্রীরামচন্দ্রের মন্দিরে পূজা প্রদান করিতে অবস্থান করিলেন। সেই স্থানেই বৃদ্ধ মহাপূর্ণের সহিত তাঁহার সাক্ষাৎ হইল। উভয়ে উভয়ের সন্দর্শনার্থ গমন করিতেছিলেন। পথিমধ্যে সাক্ষাৎ হওয়ায় রামানুজ উপদিষ্ট হইবার ইচ্ছা প্রকাশ করিলেন। নম্বি (মহাপূর্ণ) উপদেশ প্রদান করিলেন। উভয়ে কাঞ্চিতে প্রত্যাবর্ত্তন করিয়া কিছুকাল আনন্দে অতিবাহিত করিলেন। এইবার এক নূতন ঘটনায় রামানুজের জীবন-প্রবাহ নূতন দিকে প্রবাহিত হইল।

**রামানুজের সন্ন্যাস**—নম্বি ও রামানুজ একত্র বাস করিতে লাগিলেন। রামানুজের বিবাহিত জীবন সুখে অতিবাহিত হয় নাই। তিনটী ঘটনায় রামানুজ বিরক্ত হইয়া স্ত্রীকে পিত্রালয়ে পাঠাইলেন ও নিজে সন্ন্যাসাশ্রম গ্রহণ করিলেন। তিরুকচ্ছি নম্বি * নামক জনৈক সেবক তাঁহার গৃহে বেড়াইতে আসেন। তিনি জাতিতে নীচ ছিলেন। তিনি চলিয়া গেলে, রামানুজের স্ত্রী তাঁহার বসিবার স্থান বিধৌত করেন। রামানুজ ইহাতে বিরক্ত হন। আর একদিন এক ভিক্ষুক রামানুজের নিকট খাদ্য প্রার্থনা করে, তিনি ভিক্ষুককে স্ত্রীর নিকট প্রেরণ করেন। রামানুজ-পত্নী খাদ্য গৃহে থাকা সত্ত্বেও ভিক্ষুককে তাড়াইয়া দেন। তৃতীয় ঘটনায় রামানুজের হৃদয় ভাঙ্গিয়া পড়ে। নম্বির স্ত্রীর সহিত কূপের জলাহরণ লইয়া রামানুজ-পত্নীর সহিত বিবাদ হয়। নম্বি সকল বিষয় জানিতে পারিয়া সস্ত্রীক শ্রীরঙ্গমে চলিয়া যান। রামানুজ স্ত্রীর ব্যবহারে

---

* ইহার নাম কাঞ্চিপূর্ণ।

